16th January, 1990 at Agartala which disposed of 178 cases and a sum of Rs. 13, 54,400.00 was disbursed among the claimants of motor accident cases as conciliatory awards. The 3rd Lok Adalat Session was held at Udaipur on 19th Jaunary, 1991 where a large number of Bank loan cases, Land Acquisition cases and other claims cases were taken up and conciliatory awards were made on the spot benefiting the poor people. During the coming year also, the State Government will organise more Lok Adalats for spot disposal of old pending cases with a view to speeder dispensation of justice. My government also deeply appreciates the interest taken by the Hon'ble Judges of the Supreme Court and the Guwahati High Court on this issue.

61. My Government as sympathetic towards legitimate demands of Government employees of all categories. A number of steps heve been taken to ensure administrative justice in Government service regarding confirmation regularisation and framing of Recruitment Rules, etc. Despite servere financial constraints, my Government has released two instalments of Dearness Allowance to Government employees and the employees of Public Sector Undertakings during the current years.

62. A special recruitment drive for filling up all reserved vacancies for Scheduled Tribes and Schedule Castes was launched by the State Government and significant progress has been made in clearing the backlog.

63. In order to fulfil the urges and aspirations of the vast population of tribals, special care has been taken to revive their long-held traditions in art, crafts, culture, and literature. My Government has taken special care to see that in all our efforts to preserve and uphold our excellent cultural traditions, tribal art and culture gets maximum exposure so that tribals never feel alienated. An increasing number of tribal artistes are now being sent to other States to help demonstrate our caltural heritage. In the fields of handlooms and handicrafts which are essentially part of our tribal heritage, due emphasis has been made for their exposure and recognition in the national area. The Government has also appointed a Committee for Modification of Tribal Customary Laws and its recommendations are expected to be available soon.

64. My Government has repeatedly impressed upon the Government of India that the continued presence of a large number of Chakma refugees over a prolonged period of time, has been creating socio-economic tensions. It is also imposing severe strains on the State Administration and the State resources. It is the earnest hope of my Government that with the change in the political situation in Bangladesh, the half a lakh stranded Chakma refugees will be able to go back to their native land.

65. Hon'ble Members, I have just outlined some important programmes and policies of my Government and have briefly narrated the achievements and targets in different sectors of development. As I have said before, I reiterate that you are the custodians of the destiny of the 2.5 million people of Tripura. Though it is a small territory with serious limitations of resources and basic infrastructural facilities, there are very good prospects of development in different fields. With its rich and plentiful natural endowments and human resources, I have no doubt that the future of Tripura is extremely bright. I have full confidence in your collective wisdom and I am sure, the welfare of all the people of the State is uppermost in your minds. During this last decade before we enter the 21st Century, I am sure, Tripura will make significant strides towards a new era of progress and prosperity. With these words, I would like to leave you to your deliberations. I am sure, with your collective endeavour you will be able to evolve a common approach for the overall progress and prosperity of Tripura. Development is indivisible. With the collective efforts, the Hon'ble Members can create a prosperous Tripura State and ensure a bright future, free from insecurity for the future generation.

JAI HIND

## ASSEMBLY PROCEEDINGS (28th January, 1991)

At the conclosion of the Governor's Address the House dispered and re-assembled at 12·20 p. m. with the Hon'ble Speker in the chair.

## LAYING OF GOVERNOR'S ADDRESS

**মিঃ স্পীকার :—** আমি সভাকে জানাচ্ছি যে, আজ বেলা ১১ ঘটিকায় মাননীয় রাজ্যপাল মহোদয় এই সভায় যে ভাষণ দিয়েছেন, ঐ ভাষণের একটি প্রতিলিপি বিধানসভায় পেশ করার জন্য আমি বিধানসভার সচিব মহোদয়কে অনুরোধ করছি।

**Mr. Secretary :—** Mr. Speaker, Sir, I beg to lay on the Table of the House a copy of the Governor's address delivered on the House of the House at 11 a. m. of today, the 28th January, 1991.

**মিঃ স্পীকার :—** আমি, মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি যে মাননীয় রাজ্যপাল মহোদয়ের ভাষণের উপর যে কোন সদস্য অপর একজন সদস্য মহোদয় কর্তৃক সমর্থিত ধন্যবাদ-সূচক প্রস্তাব আনতে পারেন এবং মাননীয় সদস্যরা উক্ত প্রস্তাবের পরিপ্রেক্ষিতে রাজ্যপালের ভাষণের উপর আলোচনা করতে পারবেন। ধন্যবাদ-সূচক প্রস্তাবের উপর সংশোধনী প্রস্তাবও আনা যাবে।

## QUESTIONS AND ANSWERS

**মিঃ স্পীকার :—** আজকের কার্যসূচীতে সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহোদয় কর্তৃক উত্তর প্রদানের জন্য প্রশ্নগুলি সদস্য মহোদয়দের নামের পাশে উল্লেখ করা হয়েছে। আমি পর্যায়ক্রমে সদস্যদের নাম ডাকলে তিনি তাঁর নামের পাশে উল্লেখিত যে কোন নাম্বার জানালে, সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহোদয় উত্তর প্রদান করিবেন।

### শ্রীরতন লাল ঘোষ।

**শ্রীরতন লাল ঘোষ (খয়েরপুর) :—** স্যার, স্টার্ড কোয়েশ্চান নাম্বার ১।

**শ্রীসমীর রঞ্জন বর্মণ (মন্ত্রী) :—** স্যার, স্টার্ড কোয়েশ্চান নাম্বার ১।

### প্রশ্ন

১) ১৯৯০-৯১ ইং আর্থিক বৎসরে রাজ্যে পানীয় জল সরবরাহের জন্য রুরাল ওয়াটার সাপ্লাই ডিপার্টমেন্ট কর্তৃক মোট কতটি ডিপ টিউব-ওয়েল বসানো হয়েছে, ব্লক ভিত্তিক হিসাব? এবং

২) ১৯৮৯-৯০ ইং বৎসরে বসানো সমস্ত ডিপ টিউব-ওয়েলগুলি কার্যকরী হয়েছে কি?

### উত্তর

১) মোট ৩১ টি। নিম্নে ব্লক ভিত্তিক ডিপ টিউব-ওয়েলগুলির নাম দেওয়া হল :—
পানিসাগর ব্লক — ৪টি ১) কুর্তি, ২) চুড়াইবাড়ী, ৩) মহেশপুর ও ৪) হুরুয়া।

| | |
|---|---|
| সালেমা ব্লক — ৩টি | ১) মায়াছড়ি, ২) কাটালুৎমা ও ৩) কলমছড়া। |
| ছামনু ব্লক — ১টি | ১) লালছড়া। |
| কুমারঘাট ব্লক — ২টি | ১) মনু ও ২) নালকাটা। |
| মাতাবাড়ী ব্লক — ২টি | ১) হোলাখেত ও ২) মাসবামবাড়ী। |
| বগাফা ব্লক — ১টি | ১) সর্বধন রিয়াং পাড়া। |
| অমরপুর ব্লক — ১ টি | ১) যতনবাড়ী। |
| সাতচাঁদ ব্লক — ১ টি | ১) শ্রীনগর। |
| মোহনপুর ব্লক—১টি | ১) লেম্বুছড়া। |
| জিরানীয়া ব্লক—১টি | ১) জন্মজয়নগর। |
| বিশালগড় ব্লক—৭টি | ১) কাঞ্চনমালা, ২) সেকেরকোট, ৩) মলয়নগর, ৪) উত্তর আনন্দনগর, ৫) দক্ষিণ আনন্দনগর, ৬) লালসিংমুড়া ও ৭) পূর্বলক্ষ্মীবিল। |
| তেলিয়ামুড়া ব্লক—৭টি | ১) বালুছড়া, ২) তেলিয়ামুড়া, ৩) দক্ষিণ গকুলনগর, ৪) হাওয়াইবাড়ী, ৫) দ্বারিকাপুর, ৬) সাধুকরকরি ও ৭) কল্যাণপুর। |

২। না। কিছু সংখ্যক কার্যকরী হয়েছে, সেগুলির নাম নিম্নরূপ :—

এন সি নগর, মেলাঘর ব্লক ; ধারীয়াথল, বিশালগড় ব্লক ; রাঙ্গামাটিয়া, বিশালগড় ব্লক ; কাতলামারা, মোহনপুর ব্লক ; সাড়াসীমা, রাজনগর ব্লক এবং যতনবাড়ী, অমরপুর ব্লক।

আর যেগুলি কার্যকরী হয়নি সেগুলির নাম নিম্নরূপ :—

| | |
|---|---|
| বিশালগড় ব্লকে— | ১) মুড়াপাড়া, ২) নবীনগর। |
| মেলাঘর ব্লকে— | ১) কলসীমুড়া, ২) ধনপুর ৩) শোভাপুর ৪) বিরামপুর, ৫) রুদিজলা, ৬) আশাবাড়ী। |
| মাতাবাড়ী ব্লকে— | ১) বারভুঁইয়া, ২) কুপিলং। |
| অমরপুর ব্লকে— | ১) মানবাসা, ২) তুইনানী, ৩) নতুনবাজার, ৪) শিলাছড়ি। |
| রাজনগর ব্লকে— | ১) রাজনগর। |
| সাতচাঁদ ব্লকে— | ১) জলেয়া, ২) গুয়াচাঁদ। |
| পানিসাগর ব্লকে— | ১) কদমতলা, ২) টিংগীবাড়ী, ৩) পশ্চিম দেওয়ানপাশা। ৪) চারুপাশা। |
| কাঞ্চনপুর ব্লকে— | ১) কাঞ্চনপুর (২ নং), ২) গছিরামপাড়া। ৩) আনন্দবাজার, ৪) উজান মাছমারা ও ৫) নবীনছড়া। |
| ছামনু ব্লকে— | ১) ময়নারমা, ২) কুমারঘাট, ৩) রতিয়াবাড়ী, ৪) কাঞ্চনবাড়ী ও ৫) ইছাপুর। |

**শ্রীরতনলাল ঘোষ :—** সাপ্লিমেন্টারী, স্যার। স্যার, দেখা যাচ্ছে অনেকগুলি ডিপ টিউব-ওয়েলই বসানো হয়েছে এবং ১৯৮৯-৯০ সালে যেগুলি বসানো হয়েছে, সেগুলির অনেকগুলিই কার্যকরী হয়নি। আমার জিরানীয়া ব্লকে ৪টি ডিপ টিউব-ওয়েল বসানো হয়েছে, কিন্তু সেগুলি এখনও চালু করা হয়নি। কারণ, সেগুলির কোনটিতে মোটর বসানো হচ্ছে, কোনটিতে ইলেক্‌ট্রিক লাইন দেওয়ার চেষ্টা হচ্ছে। আবার কোনটিকে এখন পর্যন্ত ইলেক্‌ট্রিক লাইনই দেওয়া হয়নি। কাজেই এইসব ডিপ টিউব-ওয়েলগুলি যাতে অতি সত্বর চালু করা যায়, সেজন্য দপ্তর কি ব্যবস্থা গ্রহণ করবেন মাননীয় মন্ত্রী মহোদয় দয়া করে জানাবেন কি ?

**শ্রীসমীররঞ্জন বর্মণ ( মন্ত্রী ) :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমরা ইতিমধ্যে যাতে এগুলি অতি সত্বর চালু হয় সেই দিকে নজর দিয়েছি। যে সমস্ত জায়গায় এখনও বিদ্যুতের লাইন যায়নি সেই সমস্ত অসমাপ্ত জায়গায়তে বিদ্যুতের লাইন পাঠানোর জন্য আমরা পাওয়ার ডিপার্টমেন্টের সঙ্গে যোগাযোগ করেছি এবং বিদ্যুতমন্ত্রী নিজেও এই ব্যাপারে উদ্যোগ নিয়েছেন। আমরা আশা করছি সেগুলি তাড়াতাড়ি কম্‌প্লিট হবে।

**শ্রীদীপক নাগ ( মজলিশপুর ) :—** সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে জিরানীয়া ব্লকের অন্তর্গত শচীন্দ্রনগরে একটা শেলো টিউব-ওয়েল অনুমোদন হয়েছিল ১৯৮৭-৮৮ ইং সনে এবং ৮৯ সনে সেখানে জায়গা সিলেক্ট করা হয়েছিল এবং ১৯৮৯-৯০ সনে সেখানে ডিপার্টমেন্টের অনেক অফিসার ৬/৭ বার গিয়েছেন। কিন্তু এখন পর্যান্ত সেই ব্যাপারে কোন প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হয়নি। এটা মাননীয় মন্ত্রী মহোদয় জানেন কি না ?

**শ্রীসমীররঞ্জন বর্মণ ( মন্ত্রী ) :—** মাননীয় স্পীকার স্যার, এই ব্যাপারে আলাদা প্রশ্ন করলে ভাল হতো। তবু মাননীয় সদস্য যেহেতু কষ্ট করে প্রশ্নটা করেছেন সেটা নিশ্চয়ই আমরা চেষ্টা করব যাতে তাড়াতাড়ি সেটা করা যায়। যদি কোন টেকনিকেল অসুবিধা না হয় তা হলে সেটা তাড়াতাড়ি করার জন্য চেষ্টা করব।

**শ্রীদিবাচন্দ্র রাংখল ( কুলাই ) :—** সাপ্লিমেনটারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে, বাকী কাজগুলি করার জন্য ব্যাপক উদ্যোগ নেওয়া হয়েছে। আমরা আশা করছি সরকার কাজগুলি শীঘ্রই করবেন এবং যে সমস্ত রুর‍্যাল ওয়াটার সাপ্লাই ডিপার্টমেন্ট থেকে শেলো টিউব-ওয়েল করা হয়েছে অথচ ইলেকট্রিক লাইন দিতে দেরী হচ্ছে এবং ডিপার্টমেন্ট থেকে নানা ধরণের অসুবিধার কথা বলা হচ্ছে। এগুলি যাতে তাড়াতাড়ি করা যায় সে দিকে মাননীয় মন্ত্রী মহোদয় চেষ্টা করবেন কিনা ?

**শ্রীসমীররঞ্জন বর্মণ ( মন্ত্রী ) :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আগেই বলেছি যে, মাননীয় বিদ্যুত-মন্ত্রী উনি নিজে উদ্যোগ নিয়েছেন। কিন্তু টেকনিকেল অসুবিধার জন্য অনেক সময় দেরী হয়ে যায়— যেমন লাইন দিতে গিয়ে দেখা যায় অনেক সময় মোটর পাওয়া যায় না ইত্যাদি। আমরা প্রয়োজনীয় নির্দেশ ইঞ্জিনীয়ারদেরকে দিয়েছি এবং আমরা চেষ্টা করব যত তাড়াতাড়ি সম্ভব এগুলি করা যায়।

## QUESTIONS AND ANSWERS

**শ্রীমাখনলাল চক্রবর্তী** ( কল্যাণপুর ) :— সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে, তেলিয়ামুড়া ব্লকের অধীন কল্যাণপুরে একটা বসানো হয়েছে। আমি জানতে চাই কল্যাণপুরে কোন জায়গাতে বসানো হয়েছে ?

**শ্রীসমীররঞ্জন বর্মণ** ( মন্ত্রী ) :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এটা রিপ্লাসমেন্ট করা হয়েছে, কল্যাণপুরে যে ডিপ টিউব-ওয়েলটা ছিল সেই পুরানোটাকে সরিয়ে নূতনভাবে দেওয়া হয়েছে।

**শ্রীরসিকলাল রায়** (সোনামুড়া) :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, রাঙ্গামাটি, সোনাপুর কালিজলাতে সেলো টিউব-ওয়েল বসানোর জন্য স্কীম ছিল সেখানে বিদ্যুতের লাইন বসানোর জন্য অতি সত্বর ব্যবস্থা নেওয়া হবে কিনা এবং রবীন্দ্রনগরে একটা ডিপ টিউব-ওয়েল অকেজো অবস্থায় পড়ে আছে সেটা চালু করার জন্য ব্যবস্থা নেওয়া হবে কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কিনা ?

**শ্রীসমীররঞ্জন বর্মণ** (মন্ত্রী) :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় বিরোধী দলের নেতা কোয়েশ্চানের রিপ্লাই কিংবা সাপ্লিমেন্টারী কোয়েশ্চানের রিপ্লাই না শুনেই প্রশ্ন করছেন। উনি এখানে বলছেন, ডীপ টিউব-ওয়েলের কাজ হয়েছে। কিন্তু বিদ্যুতের লাইন টানা হয়নি। আমি এ ব্যাপারে বলতে চাই, মাননীয় বিদ্যুৎ মন্ত্রী নিজেই এ ব্যাপারে সচেষ্ট হয়েছেন। সাথে সাথে একথাও বলতে চাই, আপনাদের আমল থেকে বর্তমানে বিদ্যুতের যথেষ্ট উন্নতি হয়েছে একথা জনসাধারণই বলছেন। তথাপি আমি এখানে মাননীয় সদস্যদের আশ্বাস দিতে চাই, মাস তিনেকের মধ্যেই যাতে এগুলিতে বিদ্যুতের লাইন দিয়ে দেওয়া সম্ভবপর হয় সে জন্য বিদ্যুৎমন্ত্রী নিজে সচেষ্ট হয়ে উদ্যোগ গ্রহণ করছেন।

**শ্রী রসিকলাল রায় :—** সাপ্লিমেন্টারী স্যার, যেখানে যেখানে ডীপ টিউব-ওয়েল বসেছে সেখানে সেগুলি অনতিবিলম্বে কার্যকরী করার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রী সমীর রঞ্জন বর্মণ (মন্ত্রী) :—** ডীপ টিউব-ওয়েল বোর্ড গঠন করা হয়েছে। যত শীঘ্র সম্ভব চালু করা হবে।

**শ্রী সমর চৌধুরী** (ধনপুর) :— স্যার, কাঞ্চনপুর ব্লক এ. ডি. সি এরিয়া। এটা সম্পূর্ণ ট্রাইবেল অধ্যুষিত। সারা ত্রিপুরা রাজ্যে ডীপ টিউব-ওয়েল বসানোর যে হিসাব এখানে দিয়েছেন তাতে লক্ষ্যণীয় যে, এ. ডি. সি এরিয়ায় বিশেষ করে ১৯৮৯-৯০ সালে যেগুলি বসান হয়েছিল এবং তার আগেও যেগুলি ছিল তা সম্পূর্ণ বন্ধ হয়ে আছে। সেগুলিকে অগ্রাধিকার দিয়ে বিশেষ করে কাঞ্চনপুর ব্লক এবং ছামনু ব্লকে জলের ব্যবস্থা নেওয়া হবে কিনা তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীসমীররঞ্জন বর্মণ (মন্ত্রী) :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় বিরোধী দলের সদস্যরা হাউসে এসে বিপ্লব দেখান। কিন্তু গত তিন বছরে দেখতে পেলাম না একটি চিঠি দিয়েও গ্রামে কোন্ জায়গায় জলের প্রয়োজন তা জানিয়েছেন। মাননীয় সদস্য সস্তা বাহবা নেওয়ার জন্য এখানে এসে এ সব কথা বলছেন। যদি এগুলি সত্য হয় তবে নিশ্চয়ই জলের ব্যবস্থা করা হবে।

**শ্রী সমর চৌধুরী :—** মাননীয় স্পীকার, স্যার, আমি আমার কোয়েশ্চানে ক্লিয়ার উত্তর পাইনি।

**মিঃ স্পীকার :—** মাননীয় মন্ত্রী মহোদয়, আপনি প্রশ্নের ক্লিয়ার উত্তর মাননীয় সদস্যকে দিন।

**শ্রীসমীররঞ্জন বর্মণ (মন্ত্রী) :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য এখানে যে প্রশ্ন করেছেন, তাতে আমি মাননীয় সদস্যকে আশ্বাস দিয়ে বলতে পারি যে, উনি যেগুলির কথা বলেছেন সেগুলি খতিয়ে দেখে নিশ্চয়ই অগ্রাধিকারের ভিত্তিতে করা হবে।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য শ্রী অমল মল্লিক।

**শ্রীঅমল মল্লিক (বিলোনীয়া) :—** অ্যাডমিটেড স্টার্ড কোয়েশ্চান নং—৮।

**মিঃ স্পীকার :—** অ্যাডমিটেড স্টার্ড কোয়েশ্চান নং—৮।

**শ্রীরবীন্দ্র দেববর্মা (রাষ্ট্রমন্ত্রী) :—** মিঃ স্পীকার, স্যার, অ্যাডমিটেড স্টার্ড কোয়েশ্চান নং—৮।

**প্রশ্ন**

১। ইহা কি সত্য যে বিলোনীয়া মহকুমার পশ্চিম চরকাবাই, মতাই গাঁও পঞ্চায়েতে দীর্ঘদিন আগে শেলো টিউব-ওয়েলের জন্য পাওয়ার লাইন টানা হয়েছিল, এবং

২। ইহাও কি সত্য, বর্তমানে সেখানে কোন শেলো টিউব-ওয়েল নেই এবং পাওয়ার লাইন এমনিতে নষ্ট হচ্ছে ?

**উত্তর**

১। হ্যাঁ, ইহা সত্য।

২। সেচ ও বন্যা দপ্তরের কার্যসূচী ও চাহিদা অনুসারে বিলোনীয়া মহকুমার পশ্চিম চরকাবাই ও মতাই গাঁওসভায় কতগুলি শেলো টিউব-ওয়েল বৈদ্যুতিক সংযোজন করার জন্য লাইন টানা হয়েছিল ও পরবর্তী পর্যায়ে লাইন সংযোজিত হয়েছিল। সরজমিনে পরিদর্শন করিয়া দেখা যায় যে, সেখানে পাম্পগুলি চালু অবস্থায় নেই। কিন্তু সেচ ও বন্যা দপ্তর হইতে লাইনের অপ্রয়োজনীয়তা সম্পর্কে কোন কিছু না জানানোতে বিদ্যুৎ দপ্তর এই লাইনগুলি তুলে নেয়নি। স্বভাবতই অব্যবহৃত লাইন কিছু ক্ষয়ক্ষতি হয়ে থাকে।

## QUESTIONS AND ANSWERS

শ্রীঅমল মল্লিক :— সাপ্লিমেন্টারী স্যার, এই যে লাইনগুলি অব্যবহৃত অবস্থায় পড়েছে। সে লাইনগুলিকে যে সমস্ত গ্রামে চাহিদা আছে, সেই সমস্ত গ্রামগুলিতে চাহিদা পূরণের জন্য এই লাইনগুলিকে স্থানান্তরিত করবেন কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রীরবীন্দ্র দেববর্মা (রাষ্ট্রমন্ত্রী):—স্যার, জলসেচের ব্যবস্থার জন্য সেচ ও বন্যা দপ্তর সেগুলি চালু করবেন না এ রকম সুনির্দিষ্ট কিছু জানায়নি। কিছু কিছু জায়গায় আমরা দেখেছি বামফ্রন্ট সরকারের আমলে লাইন টানা হয়েছিল এবং সেচ ব্যবস্থা চালু করা হবে বলে মেশিনও বসানো হয়েছিল। বাস্তব ক্ষেত্রে আমরা দেখেছি সে সমস্ত জায়গা থেকে মেশিন শুদ্ধ তুলে নিয়ে গেছে। কোথায় নিয়ে গেছে আমরা জানি না। সরকারী ভাবে লেখা আছে চুরি হয়ে গেছে। এরকম অনেক এলাকা আছে। সেখান থেকে লাইন অন্যত্র সরানোর জন্য বিদ্যুৎ দপ্তর চেষ্টা করেছিলেন। কিন্তু তখন স্থানীয় জনসাধারণ বাধা দেওয়ার ফলে সে লাইনগুলি সেখান থেকে সরানো যায়নি। এখন এই ব্যাপারে জনসাধারণ এবং স্থানীয় বিধায়ক যদি দপ্তরের সাথে সহযোগিতা করেন তাহলে এই লাইনগুলি গ্রামাঞ্চলে অন্যত্র সম্প্রসারিত করে দেওয়া হবে।

শ্রীবাদল চৌধুরী (ঋষ্যমুখ) :— সাপ্লিমেন্টারী স্যার, এই যে শ্যালো টিউবগুলি জলসেচের জন্য বিভিন্ন গ্রামে বসানো হয়েছে, সেগুলির আসল সমস্যা হচ্ছে সেচের জন্য বিদ্যুৎ দপ্তর থেকে যে বিল আসে সে বিল কে দেবে ? এটা সরকারী পর্যায়ে কোন সিদ্ধান্ত আছে কি ? কিছু কিছু শ্যালো রক্ষণাবেক্ষণের অভাবে চুরি হয়ে যায় অথবা নষ্ট হয়ে গেলে মেরামতের কোন উদ্যোগ নেওয়া হয় না এবং কে এইগুলি দেখা শুনা করবে এ ব্যাপারে সরকারের সুনির্দিষ্ট কোন সিদ্ধান্ত নেই। যে কারণে শ্যালো টিউবগুলি বিভিন্ন গ্রামে স্থাপন করা হয়েছিল সেগুলি আজকে অধিকাংশ বন্ধ। এ সম্পর্কে সরকারের নীতি কি মাননীয় মন্ত্রী মহোদয় জানবেন কি ?

শ্রীরবীন্দ্র দেববর্মা (রাষ্ট্রমন্ত্রী) :— স্যার মাননীয় সদস্য মহোদয় যে প্রশ্নটা করেছেন উনি নিজেও জানেন বামফ্রন্ট সরকারের আমলে কৃষিমন্ত্রী ছিলেন। উনি জানেন যে সমস্ত জায়গায় তখন জলসেচের ব্যবস্থা করা হয়েছিল সেখানে জল উঠেনি। এটা সত্যি ঘটনা। আরেকটা প্রশ্ন করেছেন বিদ্যুৎ বিল পেমেন্ট না করার কারণে এইগুলি বন্ধ হয়ে আছে। এটা ঠিক নয়। সরকারী ভাবে বলা আছে যে যে দপ্তর বিদ্যুৎ ব্যবহার করছে সে দপ্তর বিলের টাকা দিয়ে থাকে। এম আই এফ সি যদি বিদ্যুৎ ব্যবহার করে তাহলে এম আই এফ সি বিদ্যুতের বিল দেবে। অথবা অন্য কোন দপ্তর যদি আলাদাভাবে সেচ ব্যবস্থা করে থাকে তাহলে সেই দপ্তরকেই বিদ্যুতের বিল দিতে হবে।

শ্রীঅমল মল্লিক :—সাপ্লিমেন্টারী স্যার, বামফ্রন্ট সরকারের আমলে রাজনৈতিক কারণে যেখানে যেখানে শ্যালো টিউব-ওয়েল স্থাপন করা হয়েছিল সেখানে জলের পরিবর্তে বাতাস উঠছে। সেই সমস্ত জায়গাতে লক্ষ লক্ষ টাকা খরচ করে ইলেকট্রিক লাইন টানা হয়েছিল। এখন সেই সমস্ত জায়গাগুলি থেকে জনস্বার্থে লাইনগুলি বিভিন্ন জায়গায় সম্প্রসারিত করার ব্যবস্থা নেবেন কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রী রবীন্দ্র দেববর্মা** (রাষ্ট্রমন্ত্রী) :—স্যার, আমি আগেই বলেছি যে, এইগুলি খতিয়ে দেখা হচ্ছে এবং প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হবে।

**শ্রী রসিকলাল রায়** :— সাপ্লিমেন্টারী স্যার, সোনামুড়া বিভাগ অন্তর্গত ধনপুর, মাছিমা, কাঠালিয়াতে বামফ্রন্ট সরকারের আমলে অনেকগুলি শ্যালো টিউব-ওয়েল স্থাপন করা হয়েছিল। কিন্তু সেখানে জল পাওয়া যায়নি। সে শ্যালো টিউবগুলির জন্য যে ইলেকট্রিক লাইন টানা হয়েছিল তার ট্রান্সমিটার এবং শ্যালো টিউব-ওয়েলগুলির বিভিন্ন পার্টস বামফ্রন্ট সরকারের আমলেই তাদের উন্নয়ন কমিটির চেয়ারম্যান তাদের ঘরের পেছনে তুলে এনে স্টক করে রেখে মাছিমা দিয়ে সেগুলি বাংলাদেশে নিয়ে গিয়ে বিক্রী করে দিয়েছে। সেগুলি তদন্ত করে দেখা হবে কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

**শ্রী রবীন্দ্র দেববর্মা** (রাষ্ট্রমন্ত্রী) :—মিঃ স্পীকার স্যার, মাননীয় সদস্য যে প্রশ্ন এখানে এনেছেন এই সমস্ত তথ্য আমার জানা নেই। তবে আমি বলছি সরকার থেকে তদন্ত করে এখানে ব্যবস্থা নেওয়া হবে।

**শ্রী দীপক নাগ** :—সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যে সমস্ত জায়গায় শ্যালো টিউব-ওয়েলের লাইনগুলি অকেজো অবস্থায় আছে এবং যেখানে বৈদ্যুতিক লাইন টানা হয়েছিল এবং যে সমস্ত খুঁটিগুলি টানা হয়েছিল সেগুলিকে অন্যত্র সরিয়ে কাজে লাগানো হবে কিনা?

**শ্রী রবীন্দ্র দেববর্মা** (রাষ্ট্রমন্ত্রী) :—মিঃ স্পীকার স্যার, এটা কি ভাবে দেওয়া যাবে সরকার খতিয়ে দেখবেন এবং অবিলম্বে সরকার এই সম্বন্ধে ব্যবস্থা নেবেন।

**মিঃ ডিপুটি স্পীকার** :—মাননীয় সদস্য শ্রীগোপাল চন্দ্র দাস।

**শ্রী গোপাল চন্দ্র দাস** (শালগড়া) :— মিঃ ডেপুটি স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার—৯।

**শ্রী অরুণ কুমার কর** (মন্ত্রী) :—মিঃ ডেপুটি স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার—৯।

**প্রশ্ন**

১। মহারাণী গোমতী ব্যারেজ প্রকল্পে এখন পর্য্যন্ত কত জমি জলসেচের আওতায় এসেছে,

২। মোট কত জমি জলসেচের আওতায় আনার টার্গেট ধার্য্য আছে,

৩। ইহা কি সত্য বহিঃরাজ্যের একটি কোম্পানী রাজ্য সরকারের সঙ্গে গৃহীত চুক্তি অগ্রাহ্য করে ক্যানেল নির্মাণের কাজ অর্ধ সমাপ্ত রেখেই কোম্পানীর কাজকর্ম গুটিয়ে ত্রিপুরা থেকে চলে যায়,

৪। সত্য হলে এর ফলে সরকারের কি পরিমাণ ক্ষতি হবে বা হয়েছে,

৫। গোমতী ব্যারেজ প্রকল্পে ক্যানেল নির্মাণের কাজ কতটুকু অগ্রসর হয়েছে, এবং

৬। আগামী কত সালের মধ্যে এই কাজ সম্পন্ন হবে বলে আশা করা যায়?

**উত্তর**

১। এখন পর্যন্ত মহারাণী গোমতী ব্যারেজ প্রকল্পে ১০০০ হেক্টর (নেট) জমি জলসেচের আওতায় আনা হয়েছে।

২। মহারাণী গোমতী ব্যারেজ প্রকল্পে মোট ৪৪৮৬ হেঃ (নেট) জমি জলসেচের আওতায় টারগেট ধার্য্য আছে।

৩। বহিঃরাজ্যের একটি কোম্পানী রাজ্য সরকারের সঙ্গে দুটি অংশের ক্যানেল নির্মাণ কাজের চুক্তি হয়েছিল।

ঐ কোম্পানী দুটি অংশের কাজই অসমাপ্ত রেখে কাজের স্থান থেকে চলে যায়।

৪। চুক্তি মোতাবেক সরকারের কোন ক্ষতির সম্ভাবনা নাই, যেহেতু অবশিষ্ট কাজ সম্পন্ন করার প্রয়োজনে চুক্তি মোতাবেক অবশিষ্ট কাজের অতিরিক্ত খরচের দায়িত্ব পূর্বেকার কোম্পানীকেই (অর্থাৎ মেসার্স মেশিন ক্যারার এণ্ড কনসালটেন্ট (ইণ্ডিয়া) প্রাইভেট লিমিটেডকেই) বহন করতে হবে।

৫। গোমতী ব্যারেজ প্রকল্পে ক্যানেল নির্মাণের কাজ—

"বাম পার্শ্বে ৪.৫ কিঃ মিঃ এবং ডান পার্শ্বে ০.৭ কিঃ মিঃ পর্যন্ত সমাপ্ত হইয়াছে।"

"বাম পার্শ্বে আরও ৩·৮৭৬ কিঃ মি দৈর্ঘ্যের কাজ পুনরায় শুরু করার ব্যবস্থা।

নেওয়া হইতেছে এবং ৮.১৯৫ কিঃ মিঃ দৈর্ঘ্যের কাজ প্রায় সমাপ্ত হইয়াছে।"

৬। আগামী ১৯৯৫ সালের মার্চ মাসের মধ্যে এই কাজ সম্পন্ন হবে বলে আশা করা যায়।

**শ্রীগোপাল চন্দ্র দাস :—** সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কিনা যে, এই গোমতী ব্যারেজ প্রকল্প এইটার জন্য কত বাজেট ধরা হয়েছিল এবং এখন পর্যন্ত এই ব্যাপারে কত টাকা খরচ হয়েছে এবং এই প্রকল্প শেষ করতে কত টাকা খরচ হবে ?

**শ্রীতারুণ কুমার কর (মন্ত্রী) :—** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, প্রকল্পটির অ্যাস্টিমেট ছিল ৫৮৮ লক্ষ টাকা, ৩১/৩/৯০ ইং তারিখ পর্যন্ত এই প্রকল্পটির আনুমানিক ব্যয় ১৮২৮.৮৭ লক্ষ টাকা খরচ হয়েছে এবং পরিবর্ত্তিত আনুমানিক ব্যয় ধরা হয়েছে ৩১৯৫ লক্ষ টাকা।

**শ্রীগোপাল চন্দ্র দাস :—** স্যার, এই যে গোমতী ব্যারেজ প্রকল্প এইটা একটা এই রাজ্যে ইমপরটেন্ট প্রকল্প, মিডিয়াম সেচ প্রকল্পর। কাজেই এইটার কাজ নিয়ে আমরা মাননীয় মন্ত্রীর উত্তরের মধ্যে লক্ষ্য করলাম যে, একটা কোম্পানী তারা এইখান থেকে কাজকর্ম গুটিয়ে নিয়ে চলে গেছে, কাজেই কাজের গতি শ্লথ হচ্ছে, যতদিন যাচ্ছে তার ফলে তার যে খরচ ইত্যাদি ব্যয় ভার বেড়ে যাচ্ছে। এই যে অবস্থা এই অবস্থা যাতে না হয় এবং যারা চাষী আছে, যারা বেনিফিটেড হবে এই সমস্ত ব্যাপারে তাদের স্বার্থরক্ষার জন্য রাজ্য সরকার কি কি উদ্যোগ নিয়েছেন এবং কেন এই কোম্পানী এখান থেকে চলে গেল সেই সমস্ত চুক্তি থাকা সত্বেও এই ব্যাপারে সরকার কি উদ্যোগ নিয়েছেন ?

**শ্রী অরুণ কুমার কর (মন্ত্রী) :—** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এই রকম একটা গুরুত্বপূর্ণ জিনিষ যা নিয়ে মাননীয় সদস্য উদ্বেগ প্রকাশ করেছেন এইটার জন্য আমি আশ্বস্ত। কারণ এইটার যথাযথ উত্তরটা মাননীয় তদানীন্তন মন্ত্রী বৈদ্যনাথ বাবু দিতে পারবেন। কারণ তাদেব সময়েই কোম্পানী নিয়োগ করা হয়েছিল এবং তাদের সময়েই কোম্পানী চলে যায়। তবুও তাদেব অবগতির জন্য আমি জানাচ্ছি যে, এই সরকার ক্ষমতায় আসার পর বিগত দিনে যেভাবে এইরকম একটা গুরুত্বপূর্ণ প্রকল্পকে নিয়ে তারা যেভাবে রাজনৈতিক আখের গোছানোর চেষ্টা করেছিলেন, এই সরকার ক্ষমতায় আসার পর এইরকম কোন ঘটনা বা একদিনও কোন ওয়ার্কিং ডেইস আমাদের নষ্ট হয়নি। আমরা খুব গুরুত্ব দিয়ে চেষ্টা করছি। যেহেতু কেন্দ্রীয় সরকারেব সম্পূর্ণ অনুদানের উপর নির্ভরশীল, আমরা এই টাকা পেলে পরে ব্যয় করি। সুতারং আর্থিক সংকটও ত্বরান্বিত না হওয়ার একটা কারণ। তাছাড়া ওখানকার টেকনিকেলি যা প্রস্তুত করা হয়েছিল ঐ বামফ্রন্টের আমলে এখন দেখা যাচ্ছে এইটাও ডিফেকটিভ ছিল। যেভাবে খাল করার কথা বা কেনেল করার কথা টেকনিকেলি খাল বা কেনেল করা এখন সম্ভব হচ্ছেনা। এই ব্যাপারে সেন্ট্রাল ওয়াটার সাপ্লাই কমিশনের সাথে আমরা যোগাযোগ করছি। আমাদের তরফ থেকে কেন্দ্রীয় সরকারের সংগে আমরা খুব ঘনিষ্ঠভাবে যোগাযোগ করছি যাতে তড়িৎগতিতে অব্যাহতভাবে আমরা কাজ চালিয়ে এই প্রকল্পটাকে যাতে বাস্তবায়িত করতে পারি সেই চেষ্টা আমরা চালিয়ে যাচ্ছি।

**শ্রীগোপাল চন্দ্র দাস :—** পার্লামেন্টারী স্যার, মাননীয় মন্ত্রীর কাছে যা জানতে চেয়েছি মাননীয় মন্ত্রী এইখানে রাজনৈতিক কাঁদা ছোড়াছুড়ির দিকে বেশী গুরুত্ব দিচ্ছেন এবং আসল জিনিষটা এড়িয়ে যাচ্ছেন। আমি সেটা জানতে চাইছি সেটা বামফ্রন্টের আমলেই হোক তার ডানফ্রন্টের আমলেই হোক ইঞ্জিনীয়ারবা যারা এই প্রকল্প রচনা করেছিলেন তারা এখনও আছেন, তারাই প্রজেক্ট তৈবী করেন. তারাই সমস্ত কিছু করেন। এই যে কোম্পানী চলে গেল তার বিরুদ্ধে কি ব্যবস্থা নেওয়া হয়েছে। মোট কথা হচ্ছে. যারা কৃষকরা এই প্রকল্প থেকে জল পাওয়ার কথা তাদের গাফিলতির জন্য এইটা হচ্ছে না। আর যেটা মাননীয় মন্ত্রী বলেছেন যে প্রজেক্ট ডিফেকটিভ হয়েছে, তাহলে সেখানে সংশ্লিষ্ট ইঞ্জিনীয়ারই দায়ী। সেই ব্যাপারে কোন তদন্ত করা হয়েছিল কিনা কেন ডিফেকটিভ ছিল বা সেই ব্যাপারে কোন ব্যবস্থা নেওয়া হয়েছে কিনা কেন ডিফেকটিভ ছিল। কাজেই যেহেতু হাউসে এই তথ্য প্রকাশ করছেন এইটার একটা সাবসটেনশিভ থাকা দরকার, শুধু রাজনৈতিক কাঁদা ছোড়াছুড়ির জন্য বামফ্রন্টের আমলে কি হয়েছিল না হয়েছিল তাহলে আপনারা ভাল কাজ করে দেখান জনগণকে।

**শ্রী অরুণ কুমার কর (মন্ত্রী) :—** স্যার, আমাদের দুর্ভাগ্য যে মাননীয় সদস্য এখানে যেভাবে উদ্বেগ প্রকাশ করেছেন তাতে। কারণ আগে ওনারা প্রতিটি পদক্ষেপ দিয়েছেন রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে। এখানে এই যে কোম্পানীটা এইটা প্রিন্স আনোয়ার শা রোডে অবস্থিত পশ্চিমবঙ্গে, মানে বামফ্রন্টের যেখানে সদর দপ্তরটা অবস্থিত সেখানে। আমি জানিনা যে এইটার সঙ্গে ঐটার কোন সম্পর্ক আছে কিনা। তবে আমি বলছি যে

চুক্তি মোতাবেক ঐ কোম্পানীকে আমরা কোনভাবে দায়ী করতে পারি না। সরকারের আর্থিক ক্ষতি যদি হয় তাহলে সেই ক্ষতি সংকুলান করার মত ব্যবস্থা চুক্তিতে আছে।

**শ্রীনকুল দাস** :— স্যার, কাজটা সম্পূর্ণ হচ্ছে না কেন এইটাতো দেখতে হবে।

**শ্রীতারুণ কুমার কর (মন্ত্রী)** :—স্যার, যে প্রকল্পটা তৈরী করা হয়েছিল সেটা ডিফেকটিভ দেখা যায়, সেখানে ক্যানেল করা যায়না, ক্যানেল করলে সব কিছু ধ্বসে যায়।

**শ্রীদীপক নাগ**ঃ— সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে, এই প্রকল্প থেকে এক মেগাওয়াড বিদ্যুৎ উৎপাদন হওয়ার কথা ছিল, কিন্তু সেখানে মাত্র দুই কিলোওয়াড বিদ্যুৎ উৎপাদন হয়েছে প্রজেক্ট রিপোর্টের গণ্ডগোলের জন্য। প্রজেক্ট রিপোর্টে টেকনিক্যালী ভুল ছিল এবং এই টেকনি-ক্যালি ভুল থাকা সত্ত্বেও সেই কোম্পানীকে কিছু পাইয়ে দেওয়ার উদ্দেশ্যেই কি এইটা দেওয়া হয়েছিল এবং এক মেগাওয়াড বিদ্যুৎ সেখানে উৎপাদন হবে কিনা সেটা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

**শ্রীসুধীররঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী)** :—স্যার, আপনার অনুমতি নিয়ে এই প্রশ্নের কিছু অস্পষ্টতা রয়েছে সেটা আমি পরিষ্কার করে দিচ্ছি। প্রথম কথাটা হল— আমার এই সরকার যেটার উপর বেশী গুরুত্ব দিচ্ছে সেটা হল কৃষি উৎপাদন। বিগত দিনে পরিকল্পনায় বহু কিছু দেওয়া হয়েছে। বিশেষ করে তিনটা মিডিয়াম ইরিগেশান প্রজেক্ট নেওয়া হয়েছে এবং সেই সম্পর্কে অনেক কিছু ব্যয় করা হয়েছে, কিন্তু এক ফোঁটা জল সেই সময় কেউ পায়নি। আমরা ক্ষমতায় আসার পর খুব গুরুত্ব দিয়ে এইটা সম্পর্কে চিন্তা করছি এবং এইটার উপর হস্তক্ষেপ করছি। আমরা দেখেছি যেটুকু গোমতীর কাজ করা হয়েছে তাতে গোমতীর যেটা চালু করা যায় তাতে মহারাণী অঞ্চল পর্যন্ত জল দেওয়া যায়। এইটাকে চালু করা হয়েছে যেটুকু পাওয়া গেছে। পরবর্তী সময়ে এইটার প্ল্যানটা হচ্ছে এই পাহাড়টা কেটে খাল করে সেখানে যে মাঠটা হবে সেখান দিয়েই দরকার। কিন্তু সেখানে এখন টেকনিক্যাল একটা ডিফেক্ট পাওয়া যাচ্ছে। সেটা হল এখান দিয়ে যদি আনা হয় তাহলে সেখানকার মাটিগুলি ধ্বসে পড়ছে। যার ফলে ক্যানেলটা সেখান দিয়ে আনা যাচ্ছে না। তাই এখন চিন্তা করা হচ্ছে এইটাকে ডাইভারড করে বা অন্য কোনভাবে বিকল্প পথে এইটাকে আনা যায় কি না এবং সেইভাবে পরীক্ষা নিরীক্ষা করা হচ্ছে, ওয়াটার রিসোর্স কমিশনারের সঙ্গে টেকআপ করা হচ্ছে এবং ওখান থেকে টেকনিক্যাল প্রপোজাল পাওয়া গেলে এইটা নিয়ে কাজ শুরু করা হবে এবং আমি এইটুকু বলতে চাই যে, ইরিগেশানের উপর সর্বাধিক গুরুত্ব আমরা দিচ্ছি এই কারণে যে এই রাজ্যকে যদি ইরিগেশান করা যায় তাহলে খাদ্যে স্বয়ংসম্পূর্ণ করা যায়। আপনারা জানেন ৮ম পরিকল্পনায় আমরা এইটার উপর গুরুত্ব দিচ্ছি। তাই আশা করব মাননীয় সদস্য এই ব্যাপারে সরকারের সঙ্গে সহযোগিতা করবেন।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীসুবোধ দাস ।

**শ্রীসুবোধ দাস** (পানিসাগর) **:—** মিঃ স্পীকার স্যার, এডমিটেড স্টার্ড কোয়েশ্চান নাম্বার—১৩ ।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া (মন্ত্রী) :—** মিঃ স্পীকার স্যার, এ্যাডমিটেড স্টার্ড কোয়েশ্চান নাম্বার—১৩ ।

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১। ধর্মনগরের পেকুছড়া গাঁওসভার কুকিনালাছড়াতে এল, আই, স্কীমের কাজ সমাপ্ত হয়েছে কি না, | ১। পেকুছড়া গাঁওসভার কুকিনালাছড়াতে এল, আই স্কীমের কাজ এখনো সমাপ্ত হয়নাই । |
| ২। সমাপ্ত হয়ে থাকলে স্কীমটি দ্বারা জমিতে জল সেচের কাজ আরম্ভ হয়েছে কি না, | ২। ১নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এই প্রশ্ন আসে না । |
| ৩। না হয়ে থাকলে তার কারণ ? | ৩। ১ নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এই প্রশ্ন আসে না । |

**শ্রীসুবোধ দাস :—** সাপ্লিমেন্টারী স্যার, কি কারণে এই কাজটা সমাপ্ত হয় নাই তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীনগেন্দ্র জমাতিয়া (মন্ত্রী) :—** মিঃ স্পীকার স্যার, আমাদের এই এল, আই স্কীমের কাজ সমাপ্তই ছিল কিন্তু টেকনিক্যালী কতকগুলি ডিফিকালটিজ দেখা দিয়েছে। নদীর বেড অনেক নীচে নেমে যাওয়ায় জল তোলা কষ্টকর হয়ে দাঁড়িয়েছে। তাই সেণ্টিফিউজেল পাম্পসেটের পরিবর্তে সাবমার্স পাম্পসেট বসানো হবে। আশা করছি এই বৎসরের মধ্যেই বসানো হবে।

**মিঃ স্পীকার :—** এখন টিফিন আওয়ার। এই সভা আজ বেলা দুইটা পর্যন্ত মুলতবী রইলো।

## AFTER RECESS AT— 2-00 P. M.

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীবিদ্যা দেববর্মা
(মাননীয় সদস্য অনুপস্থিত)

**মিঃ স্পীকারঃ —** মাননীয় সদস্য শ্রীসুশীল কুমার চাকমা ।

**শ্রীসুশীল কুমার চাকমা** (পেচারথল) **:—** মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার—২৬ ।

**মিঃ স্পীকার :—** এডমিটেড কোয়েশ্চান নাম্বার—২৬ ।

**শ্রীরবীন্দ্র দেববর্মা** (রাষ্ট্রমন্ত্রী) **:—** মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার—২৬ ।

## QUESTIONS AND ANSWERS

### প্রশ্ন

১। ইহা কি সত্য যে কাঞ্চনপুর ব্লক এলাকায় বাড়ইছড়া গাঁওসভাতে বিদ্যুৎ দপ্তর কর্তৃক এল, টি লাইন দেওয়া সত্ত্বেও এল, আই, স্কীমটি এখন পর্যন্ত চালু করা হয়নি, এবং

২। সত্য হইলে তাহার কারণ কি ?

### উত্তর

১। বাড়ইছড়া গাঁওসভাতে (কাঞ্চনপুর ব্লক) এল, আই, স্কীমের পাম্প চালানোর জন্য ১৯৮৯-৯০ ইং আর্থিক বছরে বিদ্যুৎ দপ্তর বিদ্যুতের লাইন টানিয়াছে। পাম্প চালান ইত্যাদি পরবর্তী পর্য্যায়ের কাজ সেচ ও বন্যা দপ্তরের আওতাধীন। অতএব পাম্পটির বর্ত্তমান অবস্থা উক্ত দপ্তর অবগত করিতে পারিবে।

২। উপরোক্ত উত্তরের পরিপ্রেক্ষিতে প্রযোজ্য নহে।

**শ্রীসুশীলকুমার চাকমা :—** সাপলিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কিনা, এই যে বাড়ইছড়া গাঁওসভা, সেখানে অনেক গ্রামীণ কৃষক রয়েছে। এটা ১৯৮৮ সালে সম্পন্ন হয়েছে। এটাকে চালু করার জন্য আমি নিজে বারবার বিদ্যুৎ দপ্তর এবং এম. আই. এফ. সি দপ্তরের সংগে যোগাযোগ করেও কোন ফল পাচ্ছি না। অতিসত্বর এই পাম্প মেশিন চালানোর প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ না করলে গ্রামীণ কৃষক ভাইরা সুষ্ঠুভাবে তাদের কৃষিকার্য্য করিতে পারিবেন না। কাজেই মাননীয় মন্ত্রী মহোদয় এই ব্যাপারে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করিবেন কিনা ?

**শ্রী রবীন্দ্র দেববর্মা (রাষ্টমন্ত্রী) :—** স্যার, এর আগেই আমি আমার উত্তরে বলেছি যে, ১৯৮৯-৯০ ইং সালের আর্থিক বছরে এই বিদ্যুৎ লাইন টানা হয়েছে এবং এখন বিদ্যুৎ পাম্প মেশিন পর্যন্ত পৌঁছে গিয়েছে। পাম্প মেশিন চালানোর দায়িত্ব হচ্ছে এম. আই. এফ. সি দপ্তরের। কাজেই উনারাই বলতে পারেন সেটা কবে নাগাদ চালু করা যাবে।

**শ্রীগৌরীশংকর রিয়াং (শান্তিরবাজার) :—** সাপলিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কিনা যে বগাফা ব্লকের বেশ কিছু গ্রামে বিদ্যুৎ লাইন সম্প্রসারণ করা হয়েছে। কিন্তু লাইনগুলিতে বিদ্যুৎ সংযোগ না হওয়াতে যারা বিদ্যুৎ নিতে চাইছেন তারা বিদ্যুৎ নিতে পারছেন না। এইসব লাইন সত্বর চালু করার ব্যবস্থা গ্রহণ করা হবে কিনা ? আমি এখানে কয়েকটা নাম বলছি। বগাফার পর্ণজয় রিয়াং পাড়া—চাউমা এইসব গাঁওসভাগুলিতে এক থেকে দেড় কিলোমিটার পর্যন্ত লাইন সম্প্রসারণ করা হয়েছে।

**শ্রীরবীন্দ্র দেববর্মা (রাষ্ট্রমন্ত্রী :—** স্যার, যদিও এই প্রশ্নটা এটার সংগে সংশ্লিষ্ট নয় তবুও আমি এটার

উত্তর দিচ্ছি। ত্রিপুরা রাজ্যের শুধু মাত্র বগাফা নয়। যে কোন জায়গা হোক না কেন বিদ্যুৎ লাইন সম্প্রসারণ করা হলে একটি গ্রামের কমপক্ষে ১০টি পরিবারকে বিদ্যুৎ নেয়ার জন্য আবেদন করতে হবে। তবে আমরা ১০ জনের কমেও অনেক ক্ষেত্রে দিয়েছি। কাজেই কেউ যদি আবেদন না করে তাহলে আমরা বিদ্যুৎ দিতে পারিনা।

শ্রীদিবাচন্দ্র রাংখল (কুলাই):—সাপলিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় এখানে যে কথা বলেছেন ঠিক তদ্রূপ ছাওমনু ব্লকের করাতিছড়া গাঁওসভার পূর্ব ও পশ্চিম কাঠালিছড়া গাঁওসভাতে ইতিপূর্বেই লাইন টানা হয়েছে। কানেকসান দেওয়া হয় নাই। এলাকার প্রায় ১০০ থেকে ১৫০টি পরিবার বিদ্যুৎ দপ্তরের কাছে পিটিশান দিয়েছেন। লাইন দেওয়া হয় নাই। এইসব এলাকার ধুমাছড়া এবং কাঠালছড়াতে কল অফিসের জন্য অনুমোদন করা হয়েছে। কিন্তু সেখানে কোন কর্মীর পোস্টিং দেওয়া হয় নাই। এগুলির ব্যাপারে মাননীয় মন্ত্রী মহোদয় কিছু জানাবেন কিনা ?

শ্রীরবীন্দ্র দেববর্মা (রাষ্ট্রমন্ত্রী):—এটা আলাদা প্রশ্ন, তবুও আমি উত্তর দিচ্ছি যে, করাতীছড়ায় লাইন দেওয়ার নিয়মটা হচ্ছে যে. এম. আই. এফ. সি দপ্তর কোথায় জলসেচের ব্যবস্থা করবে এবং সেই জায়গার অনুপাতে বিদ্যুৎ দপ্তরকে জানাতে হবে। বিদ্যুৎ দপ্তর তখনই তার প্রয়োজনের ভিত্তিতেই লাইন সম্প্রসারণ করে থাকে। লাইন সম্প্রসারণ করার পর সেই পাম্পের কাজ যদি সম্পূর্ণ হয়ে থাকে তখন বিদ্যুৎ দপ্তরকে জানাতে হবে যে পাম্প সম্পূর্ণ হয়ে গেছে। তখন বিদ্যুৎ দপ্তর লাইন চালু করতে পারেন। তারপর আমাদের বিদ্যুৎ দপ্তর থেকে লাইন দিয়ে থাকে। এই সমস্ত কমিউনিকেশান পুরো না হলে পরে অযথা আমরা লাইন দিতে পারি না। আর একটা কথা উনি এখানে জানতে চেয়েছেন যে নেপালটিলাতে কল অফিস করা সত্বেও কেন খোলা হচ্ছে না এবং স্যাংশন থাকা সত্বেও কেন হচ্ছেনা এটা আমার জানা নেই। তবে এইটুকু আমি বলতে পারি যে, বিভিন্ন জায়গায় কল অফিস আমাদের প্রয়োজন রয়ে গেছে। লাইন সম্প্রসারণের অনুপাতে কর্মীর অভাবে আমরা করতে পারছি না। কর্মী নিয়োগ করা হলে পরে সেগুলি খোলা হবে।

শ্রীমাখনলাল চক্রবর্ত্তী (কল্যাণপুর):—সাপ্লিমেন্টারী স্যার, মূল প্রশ্নের উত্তরে মন্ত্রী মহোদয় উত্তর দিয়েছেন যে, লাইন গেছে এখন সেটা চালু হবে কিনা। সেটা এম. আই. এফ. সি জানে। এটা স্যার একটা বিরাট সমস্যা। আমাদের এলাকাতেও ঠিক এই রকম অবস্থা। আমরা যখন বলি বিদ্যুৎ লাইন দিয়েছে তখন এম. আই. এফ. সি বলে আমরা কি করব। এই যে একটা সংকটের মধ্যে আমাদের ফেলে দিয়েছে। এখন দুই দপ্তরও এক হয় না আমাদের সংকটও মেটে না। খোয়াইতেও বহু স্কীম নিয়ে এইভাবে আমরা হয়রানি হচ্ছি। এই হিসাবে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে একটি রুলিং চাই। এই যে দপ্তরের গেরাকলে আমাদের কৃষকরা হয়রানী হচ্ছে। এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী আমাদের কি পরামর্শ দেবেন এটা আমি জানতে চাই।

শ্রীরবীন্দ্র দেববর্মা ( রাষ্ট্রমন্ত্রী ) :— স্যার, মাননীয় সদস্য যেটা জানতে চেয়েছেন, এটা আমার মনে হয় কোন জায়গায় উনাদের আমলে হয়েছিল। এই আমলে আমরা চেষ্টা চালিয়ে যাচ্ছি যাতে এম. আই. এফ. সি এবং বিদ্যুৎ দপ্তর উভয়ে যাতে সংযুক্তভাবে সেই সমস্যার সমাধান করা যায় সেই উদ্যোগ নেওয়া হচ্ছে।

মিঃ স্পীকার : অনারেবল মেম্বার শ্রীবাদল চৌধুরী।

শ্রীবাদল চৌধুরী ( ঋষ্যমুখ ) :— এডমিটেড কোয়েশ্চান নাম্বার ৬৩।

শ্রীসমীররঞ্জন বর্মণ ( মন্ত্রী ) :— এডমিটেড কোয়েশ্চান নাম্বার ৬৩।
এই প্রশ্নটা নিয়ে আমি লিডার অব দি হাউস এবং আপনার কাছে আমি নিবেদন করছি যে প্রশ্নের উত্তর দিতে আমি তৈরী আছি। কিন্তু একটা জিনিষ আপনাদের উভয়ের নজরে আনা দরকার। এই প্রশ্নগুলি নিয়ে গৌহাটি হাইকোর্টে একটি কেস আছে এবং এটা সাবজুডিস। পূর্ত দপ্তর সব নিয়ম নীতি মেনে চাকুরী দিয়েছে। যেহেতু সাবজুডিস সেহেতু মাননীয় মুখ্যমন্ত্রী এবং আপনার নির্দেশ আমি চাইছি, মুখ্যমন্ত্রী হয়ত এই ব্যাপারে কিছু বলবেন। বললে পরেই আমি উত্তর দেব।

শ্রীসুধীররঞ্জন মজুমদার ( মুখ্যমন্ত্রী ) :— মাননীয় স্পীকার স্যার, যে সমস্ত প্রশ্ন বিচারাধীন থাকে, আমার মনে হয় হাউসে এই তথ্য না দেওয়াই ভালো এবং দেওয়া হয় না।

শ্রীবাদল চৌধুরী :— আমি কিছু তথ্য এখানে জানতে চেয়েছি এবং এটা সুনির্দিষ্ট। আদালতের কোন স্বার্থ ক্ষুন্ন হতে পারে না। আর এখানে প্রশ্ন হচ্ছে এডমিটেড, আপনারা অলরেডি এডমিট করেছেন। আদালতে কি হচ্ছে না হচ্ছে সেটা আমার দেখার ব্যাপার না।

(গণ্ডগোল)

**Mr. Speaker** :– It is the duty of the members to raise question and it is the duty of the Minister to reply the question. But one thing the Minister may be points and in his reply to a question that it is subjudice, if a matter is subjudice I cannot force him to reply.

শ্রীসমর চৌধুরী (ধনপুর) :— কেন সাবজুডিস, কোন নীতির ভিত্তিতে এই চাকুরী দেওয়া হয়েছে।

শ্রীসমীররঞ্জন বর্মণ (মন্ত্রী) :— মাননীয় অধ্যক্ষ মহোদয় ৫০ পারসেন্ট মেরিট বেসিস এবং ৫০ পারসেন্ট অন নীড অব ক্যাইটেরিয়া ভিত্তিতে আমরা চাকুরী দিয়েছি।

শ্রীবাদল চৌধুরী :— সাপ্লিমেন্টারী স্যার, এই যে পূর্ত দপ্তরের চাকুরী হয়েছে। সরকারের যে নূন্যতম নিয়ম কানুন আছে, সেটা পর্যন্ত এখানে মানা হয়নি। মাননীয় মুখ্যমন্ত্রী এখানে আছেন। আমি

মুখ্যমন্ত্রীকে জিজ্ঞাস করতে চাই—এই চাকুরিগুলি ৭ই সেপ্টেম্বর বাতিল বলে ঘোষণা করা হয়েছে মন্ত্রিসভার মিটিংএ।

**শ্রীসমীররঞ্জন বর্মণ (মন্ত্রী) :—** মাননীয় অধ্যক্ষ মহোদয় আমি প্রথমেই বলেছি এটা সাবজুডিস। মন্ত্রিসভা বাতিল করছে কি না করছে সেটা বিচার বিভাগের বিচারাধীন। এই ব্যাপারে কোন রিপলাই দেওয়া যাবে না।

( গোলমাল )

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য, হাই কোর্টে যদি বিষয়টা বিবেচনাধীন থাকে, তাহলে সেটা নিয়ে আমাদের এখানে কোন ডিস্‌কাশন করার সুযোগ আছে কি?

**শ্রীঅমর চৌধুরী (ধনপুর) :—** স্যার, আমরা তো শুধু নিয়ম নীতির বিষয়টা জানতে চাইছি, সেটা জানাতে অসুবিধা থাকার কথা তো নয়?

**শ্রীসমীররঞ্জন বর্মণ (মন্ত্রী) :—** স্পীকার, স্যার আমরা নিয়ম নীতি মেনে এবং অর্থ দপ্তরের অনুমোদন নিয়ে এই চাকুরীগুলি দিয়েছি। শুধুমাত্র ক্যাবিনেটের ডিসিশান সম্পর্কিত একটা বিষয় নিয়ে সেটা হাইকোর্টের বিবেচনাধীন আছে। কাজেই, এই ব্যাপারে আমি কোন উত্তর দিতে পারব না। কারণ, আমি মনে করি হাইকোর্টের বিবেচনাধীন কোন বিষয়ে এখানে কোন কিছু বলা উচিত নয়।

**শ্রীবাদল চৌধুরী :—** স্যার, এখানে মুখ্যমন্ত্রী তো হাজির আছেন, তিনিই বলুন ক্যাবিনেটে কি সিদ্ধান্ত আছে?

**শ্রীসুধীর রঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী) :—** স্যার, যেহেতু এই ব্যাপারে আমাকে প্রশ্নটি করা হয়নি, সেহেতু আমি এখন এই প্রশ্নের জবাব দিতে বাধ্য নই।

**শ্রীনৃপেন চক্রবর্তী (প্রমোদনগর) :—** স্যার আমি জানতে চাইছি চাকুরী দেওয়ার ব্যাপারে এই সরকারের নিয়মনীতিটা কি? —এটা তো কোন রকমেই সাবজুডিস হতে পারে না। মুখ্যমন্ত্রী তো এখানেই রয়েছেন, তিনিও তো বলতে পারেন।

**শ্রীসমীর রঞ্জন বর্মন (মন্ত্রী) :—** এটা তো আমি আগেই বলেছি।

**শ্রীনৃপেন চক্রবর্তী :—** স্যার, চাকুরী দেওয়ার ক্ষেত্রে সরকারের কোন নিয়মনীতি থাকবে না, কোন ইন্টারভিয়ু নেওয়া হবে না, এস. সি., এস. টি'র কোটা পূরণ করা হবে না, এতো হতে পারে না?

**শ্রীসমীর রঞ্জন বর্মণ (মন্ত্রী) :—** স্যার, বিরোধী সদস্যরা এই ব্যাপারে শুধু শুধু চেচামেচি করছেন, আমরা ১০০ পয়েন্ট রোস্টার মেনেই চাকুরীগুলি দিয়েছি।

## QUESTIONS AND ANSWERS

**শ্রীমতিলাল সরকার** ( কমলাসাগর ):— স্যার, এই যে চাকুরী দেওয়া হল তার জন্য সিলেকশানটা কিভাবে হয়েছে সেটা উনারা বলতে পারেন না এটা কি কোন কথা হতে পারে? ( ইন্টারেপশান )

**মিঃ স্পীকার** :— শ্রীচিত্তরঞ্জন সাহা।

**শ্রীচিত্তরঞ্জন সাহা** ( রাধাকিশোরপুর ):— মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চান নং ৯৭।

**শ্রীসমীররঞ্জন বর্মণ** (মন্ত্রী) :— মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চন নং ৯৭।

| প্রশ্ন | উত্তর |
| --- | --- |
| ১) ইহা কি সত্য যে উদয়পুর নটিফায়েড এরিয়ায় বাড়ী বাড়ী পানীয় জল সরবরাহের জন্য একটি পরিকল্পনা নেওয়া হয়েছিল ? | ১) হ্যাঁ। |
| ২) ইহা ও কি সত্য যে উক্ত পরিকল্পনা রূপায়ণের লক্ষ্যে উদয়পুর বনদুয়ারে গোমতী নদীর জল উত্তোলন করে একটি ট্রিটমেন্ট প্ল্যান্ট গড়ে তোলার সিদ্ধান্ত হয়েছিল ? | ২) হ্যাঁ। |
| ৩) সত্য হলে এই প্রকল্প বাস্তবায়িত করার লক্ষ্যে সরকার কতদূর অগ্রসর হয়েছেন ? | ৩) উক্ত প্রকল্প রূপায়ণের কাজ শু করা হইয়াছে। |
| ৪) কবে নাগাদ উদয়পুরবাসীরা বাড়ী বাড়ী পানীয় জলের টেপ পাবেন বলে আশা করা যায় ? | ৪) ট্রিটমেন্ট প্ল্যান্টের কাজ শেষ হলে ১৯৯৩ সাল নাগাদ বাড়ী বাড়ী জল সরবাহের কাজ সম্ভব হবে বলে আশা করা যায়। |

**শ্রীচিত্তরঞ্জন সাহা** :—সাপ্লিমেন্টারী স্যার, ১৯৮৬ সালে জায়গা অ্যাকুয়ার করা হয়েছিল এবং টেণ্ডার চাপানোর জন্য পাবলিক হেলথ ডিপার্টমেন্টকে বলা হয়েছিল। কিন্তু আজ পর্যন্ত কিছু হয় নাই। আমি জানতে চাই মাননীয় মন্ত্রী মহোদয় প্রয়োজনীয় ব্যবস্থা নেবেন কি না যাতে বাড়ী বাড়ী জল সরবরাহ করা যায় এবং কত দিনের মধ্যে আমরা সেটা পাব ?

**শ্রীসমীররঞ্জন বর্মণ** ( মন্ত্রী ):— মাননীয় স্পীকার স্যার, ১৯৮৬ সালে টেণ্ডার কল করা হয়েছিল কিন্তু এইগুলি কেন্দ্রীয় প্রকল্পের কাজ। প্রয়োজনীয় টাকা না পেলে এই সমস্ত প্রকল্পে হাত দেওয়া সম্ভব নয়। আমরা কিছু দিন হলো টেণ্ডার কল করেছি। ট্রিটমেন্ট প্ল্যান্টের কাজ শেষ হলে আমরা বাড়ী বাড়ী জল সরবরাহের চেষ্টা করব। আমরা আশা করছি ১৯৯৩ সনে প্রাথমিকভাবে পারিবারিক জল সরবরাহ করা যাবে।

**শ্রীসগর চৌধুরী :—** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে, টাকা না পেলে করা সম্ভব নয়। তারা বাজেটের কথা বলেছেন। বামফ্রন্ট সরকারের আমলে এই পানীয় জল সরবরাহের জন্য সুনির্দিষ্ট পরিকল্পনা হাতে নেওয়া হয়েছিল এবং আজকে এই সরকার ক্ষমতায় এসে সব বন্ধ করে দিয়েছে। ত্রিপুরার সমস্ত সাবডিভিশনে, ধর্মনগর, কৈলাসহর সমস্ত জায়গায় এই প্রকল্প বন্ধ করা হয়েছে। এটা মাননীয় মন্ত্রী মহোদয় স্বীকার করবেন কি না ?

**শ্রী সমীররঞ্জন বর্মণ** ( মন্ত্রী ) **:—** মাননীয় স্পীকার স্যার, এটা সম্পূর্ণ অসত্য কথা। ওরা টাকা শেষ করে গিয়েছিল, আমরা এসে কিছু পাইনি। আমরা এখন ঋণ করে কাজগুলি করার চেষ্টা করছি। উদয়পুরের এই প্রকল্পের কাজ আশা করছি ১৯৯৩ সালে জল সরবরাহের কাজ সম্ভব হবে।

**মিঃ স্পীকার :—** যে সমস্ত তারকা চিহ্নিত প্রশ্নের উত্তর দেওয়া সম্ভব হয়নি সেগুলোর লিখিত উত্তর এবং তারকাবিহীন প্রশ্নগুলোর উত্তরপত্র সভার টেবিলে রাখার জন্য মাননীয় মন্ত্রী মহোদয়দের অনুরোধ করছি। ( ANNEXURES— "A & B" )

## REFERENCE PERIOD

**মিঃ স্পীকার :—** এখন রেফারেন্স পিরিয়ড। আমি আজ মাননীয় সদস্য শ্রী বৈদ্যনাথ মজুমদার মহোদয়ের নিকট হইতে একটি রেফারেন্স নোটিশ পাইয়াছি। সেই নোটিশটির বিষয়বস্তু পরীক্ষা-নিরীক্ষার পর উহার গুরুত্ব অনুসারে আমি উহাকে উত্থাপন করার অনুমতি দিয়াছি। নোটিশটির বিষয়বস্তু হলো :— "গত ১৩ই জানুয়ারী ১৯৯১ ইং রাত্রে সি. পি. আই ( এম ) কৈলাসহর বিভাগীয় অফিস আক্রমণ, গাড়ী ভাঙচুর ইত্যাদি ঘটনা সম্পর্কে।"

আমি এখন মাননীয় সদস্য শ্রীবৈদ্যনাথ মজুমদার মহোদয়কে দাঁড়িয়ে উনার নোটিশটি পড়ার জন্য অনুরোধ করছি।

**শ্রীবৈদ্যনাথ মজুমদার** ( চণ্ডীপুর ) **:—** মিঃ স্পীকার স্যার, আমার নোটিশটির বিষয়বস্তু হচ্ছে :— 'গত ১৩ই জানুয়ারী ১৯৯১ ইং রাত্রে সি, পি, আই (এম) কৈলাসহর বিভাগীয় অফিস আক্রমণ, গাড়ী ভাঙচুর, অফিস ভাঙচুর ইত্যাদি ঘটনা সম্পর্কে।'

**মিঃ স্পীকার :—** আমি ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে এই বিষয়ের উপর তাঁহার বক্তব্য রাখার জন্য অনুরোধ করিতেছি। যদি এক্ষুণি তিনি বক্তব্য রাখিতে প্রস্তুত না থাকেন তবে সময় চাইতে পারেন এবং আজ কখন অথবা পরে কবে তাঁর বক্তব্য রাখিতে পারিবেন তাহা অনুগ্রহ করিয়া জানান।

**শ্রীসুধীররঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) **:—** মাননীয় স্পীকার স্যার, এই রেফারেন্সের উপর আমি আমার বক্তব্য আগামী ৭/২/৯১ইং রাখিব।

শ্রীমিঃ স্পীকার :— আমি আজ আরেকটী রেফারেন্স নোটিশ পাইয়াছি মাননীয় সদস্য বিমল সিনহা মহোদয়ের নিকট হইতে। সেই নোটিশটির বিষয়বস্তু পরীক্ষা নিরীক্ষার পর উহার গুরুত্ব অনুসারে উহা উত্থাপন করার অনুমতি দিয়াছি। নোটিশটির বিষয়বস্তু হলো :— "সম্প্রতি ত্রিপুরা বিশ্ববিদ্যালয়ের সিনেট নির্বাচন আচমকা স্থগিত ঘোষণা করার কারণ সম্পর্কে।"

আমি এখন মাননীয় সদস্যকে দাঁড়িয়ে উনার নোটিশটি সভায় পড়ার জন্য অনুরোধ করিতেছি।

শ্রীবিমল সিনহা (কমলপুর) :— মাননীয় স্পীকার স্যার, আমার রেফারেন্স নোটিশটির বিষয়বস্তু হলো :— "সম্প্রতি ত্রিপুরা বিশ্ববিদ্যালয়ের সিনেট নির্বাচন আচমকা স্থগিত ঘোষণা করার কারণ সম্পর্কে।"

মিঃ স্পীকার :— আমি ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে এই বিষয়ের উপর তাঁহার বক্তব্য রাখার জন্য অনুরোধ করিতেছি। যদি তিনি এক্ষুণি বক্তব্য রাখিতে প্রস্তুত না থাকেন তবে সময় চাইতে পারেন এবং আজ কখন অথবা পরে কবে তাঁর বক্তব্য রাখিতে পারিবেন তাহা অনুগ্রহ করিয়া জানান।

শ্রীঅরুণকুমার কর (মন্ত্রী) :— স্যার, আমি এ সম্পর্কে আগামী ৫/২/৯১ ইং আমার বক্তব্য রাখিব।

মিঃ স্পীকার :—আমি আরেকটি রেফারেন্স নোটিশ পাইয়াছি মাননীয় সদস্য শ্রীজিতেন্দ্র সরকার মহোদয়ের নিকট হইতে। সেই নোটিশটির বিষয়বস্তু পরীক্ষা-নিরীক্ষার পর উহার গুরুত্ব অনুসারে উহা উত্থাপনে সম্মতি দিয়াছি। নোটিশটির বিষয়বস্তু হলো :— "গত ৩রা নভেম্বর ১৯৯০ ইং তেলিয়ামুড়া থানাধীন সুদর্কারকারী গ্রামের যদুমনি দেববর্মা, যতীন্দ্র দেববর্মা, মানিক কলুই, ননীগোপাল দেববর্মা ও রমেন্দ্র সরকারকে তেলিয়ামুড়া থানায় তিন দিন দুই রাত আটকে রেখে শারীরিক নির্যাতন করার ঘটনা সম্পর্কে।"

আমি এখন মাননীয় সদস্যকে দাঁড়িয়ে উনার নোটিশটি সভায় পড়ার জন্য অনুরোধ করিতেছি।

শ্রীজীতেন্দ্র সরকার (তেলিয়ামুড়া) :— মাননীয় স্পীকার স্যার, আমার রেফারেন্স নোটিশটির বিষয়বস্তু হলো :— "গত ৩রা নভেম্বর ১৯৯০ ইং তেলিয়ামুড়া থানাধীন সুদর্কারকারী গ্রামের যদুমনি দেববর্মা, যতীন্দ্র দেববর্মা, মানিক কলুই, ননীগোপাল দেববর্মা ও রমেন্দ্র সরকারকে তেলিয়ামুড়া থানায় তিন দিন দুই রাত আটকে রেখে শারীরিক নির্যাতন করার ঘটনা সম্পর্কে।"

মিঃ স্পীকার :— আমি ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে এই বিষয়ের উপর তাঁহার বক্তব্য রাখার জন্য অনুরোধ করিতেছি। যদি তিনি এক্ষুণি বক্তব্য রাখিতে প্রস্তুত না থাকেন তবে সময় চাইতে পারেন এবং আজ কখন অথবা পরে কবে তাঁর বক্তব্য রাখিতে পারিবেন তাহা অনুগ্রহ করিয়া জানান।

শ্রীসুধীররঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী) :— স্যার, এ সম্পর্কেও আমি ৭/২/৯১ ইং বক্তব্য রাখিব।

## CALLING ATTENTION

**মিঃ স্পীকার :—** আমি মাননীয় সদস্য শ্রীনকুল দাস মহোদয়ের কাছ থেকে একটি দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি। মাননীয় সদস্য উপস্থিত আছেন। মাননীয় সদস্য মহোদয় কর্তৃক আনিত দৃষ্টি আকর্ষণী প্রস্তাবটি উত্থাপনের সম্মতি দিয়েছি। প্রস্তাবটির বিষয়বস্তু হচ্ছে, "গত ১৩ই ডিসেম্বর, ১৯৯০ ইং রাতে পূর্ব আগরতলা থানাধীন আনন্দনগর গ্রামে কণিকা ভৌমিক নামক জনৈকা স্কুল ছাত্রীকে ধর্ষণ করে খুন করার চেষ্টার ঘটনা সম্পর্কে।"

আমি মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্য অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি আমায় পরবর্তী একটি তারিখ জানাবেন যেদিন তিনি এ বিষয়ে বিবৃতি দিতে পারবেন।

**শ্রীসুধীররঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী) :—** স্যার, এই সম্পর্কে ৭/২/৯১ ইং এই হাউসের সামনে বিবৃতি দিতে পারব।

**মিঃ স্পীকার :—** মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় আগামী ৭/২/৯১ ইং বিবৃতি দিতে পারবেন।

আমি আজ মাননীয় সদস্য শ্রীসমর চৌধুরী মহোদয়ের কাছ থেকে একটি দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি। মাননীয় সদস্য এখানে উপস্থিত আছেন। আমি মাননীয় সদস্য মহোদয় কর্তৃক আনীত প্রস্তাবটি উত্থাপন করতে সম্মতি দিয়েছি। প্রস্তাবটির বিষয়বস্তু হচ্ছে :— "গত ২১শে জানুয়ারী, ১৯৯১ ইং সোনামুড়া বিভাগের মোহনভোগ নামক উপজাতি পল্লীতে একদল দুষ্কৃতকারী কর্তৃক অগ্নিসংযোগ, লুটপাট ইত্যাদির ফলে উদ্ভূত পরিস্থিতি সম্পর্কে।"

আমি এখন মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে এই বিবৃতি দিতে, যদি অপারগ হন তাহলে তিনি আমায় পরবর্তী একটি তারিখ জানাবেন যেদিন তিনি এ বিষয়ে বিবৃতি দিতে পারবেন।

**শ্রীসুধীররঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী) :—** স্যার, এই সম্পর্কেও আমি ৭/২/৯১ ইং বিবৃতি দেব।

**মিঃ স্পীকার :—** মাননীয় মুখ্য মন্ত্রী মহোদয় ৭ই ফেব্রুয়ারী, ১৯৯১ ইং বিবৃতি দেবেন।

আমি আজ মাননীয় সদস্য শ্রীবাদল চৌধুরী মহোদয়ের কাছ থেকে একটি দৃষ্টি আকর্ষণী নোটিশের উপর প্রস্তাব পেয়েছি। মাননীয় সদস্য উপস্থিত আছেন আমি মাননীয় সদস্য মহোদয় কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী প্রস্তাবটি উত্থাপনে সম্মতি দিয়েছি। প্রস্তাবটির বিষয়বস্তু হচ্ছে, "গত ২১শে আগস্ট ১৯৯০ ইং বিলোনীয়া মহকুমার বাইখোরা থানা এলাকাধীন দেবদারু গ্রামে সি পি আই (এম) নেতা কমঃ রাজেশ্বর সিনহা এবং তার স্ত্রী সুমিত্রা সিনহা দুষ্কৃতকারীদের হাতে নৃশংসভাবে খুন হওয়ার ঘটনা সম্পর্কে।"

## CALLING ATTENTION

আমি এখন মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্য অনুরোধ করছি, যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি আমায় পরবর্তী একটি তারিখ জানাবেন যেদিন তিনি এ বিষয়ে বিবৃতি দিতে পারবেন।

শ্রীসুধীররঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী) :— স্যার, এই সম্পর্কেও আমি আগামী ৭/২/৯১ ইং বিবৃতি দেব।

মিঃ স্পীকার :— মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় ৭/২/৯১ ইং এই সম্পর্কে হাউসে বিবৃতি দেবেন।

## OBITUARY REFERENCES

মিঃ স্পীকার :— সভার পরবর্তী কার্যসূচী হলো স্মৃতি তর্পণ।

### ত্রিপুরা বিধানসভার প্রাক্তন বিধায়ক শ্যামল সাহার স্মৃতি তর্পণ

আমি গভীর দুঃখের সঙ্গে জানাচ্ছি যে, ত্রিপুরা বিধানসভার প্রাক্তন বিধায়ক ভারতের কমিউনিস্ট পার্টির (মার্সর্কবাদী) অমরপুর বিভাগীয় সম্পাদকমণ্ডলীর সদস্য এবং অমরপুর মহকুমার জাতি-উপজাতি সকল শ্রমজীবী ও নির্যাতিত মানুষের একজন অতিপ্রিয় নেতা শ্যামল সাহা গত ১লা অক্টোবর, ১৯৯০ ইং সকাল ৯টা নাগাদ হঠাৎ হৃদরোগে আক্রান্ত হয়ে অমরপুরে নিজ বাসভবনে শেষ নিঃশ্বাস ত্যাগ করেন। মৃত্যুকালে তাঁর বয়স হয়েছিল মাত্র ৪৫ বৎসর।

উদয়পুর কে, বি, আই, থেকে উচ্চমাধ্যমিক এবং আগরতলা এম, বি, বি কলেজ থেকে বি, কম, পাশ করার পর গণতান্ত্রিক যুব ফেডারেশন গড়ে তোলার কাজে তিনি নিজেকে নিয়োগ করেন এবং ১৯৬৭ সালে সি, পি, আই (এম)-এর সদস্যপদ পান। ১৯৭৮ সালে তিনি বীরগঞ্জ কেন্দ্র থেকে ত্রিপুরা বিধানসভার সদস্য নির্বাচিত হন। এছাড়া ১৯৭৮ থেকে ১৯৮৮ সালের ফেব্রুয়ারী পর্যন্ত অমরপুর নোটিফায়েড এরিয়া কমিটির চেয়ারম্যান ছিলেন।

অমরপুরের মতো প্রায় যোগাযোগ বিচ্ছিন্ন, প্রধানতঃ পিছিয়ে পড়া উপজাতি অধ্যুষিত অঞ্চলে কমিউনিস্ট পার্টি ও অন্যান্য সংগঠন গড়ে তোলার ক্ষেত্রে প্রয়াত সাহার ভূমিকা ছিল অত্যন্ত গুরুত্বপূর্ণ। ১৯৮০ সালের জুনের দাঙ্গার সময় জাতি-উপজাতি সম্প্রীতি রক্ষায় জীবনের ঝুঁকি নিয়ে তিনি বলিষ্ঠ ভূমিকা গ্রহণ করেছিলেন।

তাঁর মৃত্যুতে ত্রিপুরা বিধানসভা গভীর শোক প্রকাশ করছে এবং প্রয়াত সাহার শোক সন্তপ্ত পরিবারবর্গ ও অনুরাগীদের প্রতি গভীর সমবেদনা জ্ঞাপন করছে।

আমি মাননীয় সদস্য মহোদয়গণকে ২ (দুই) মিনিট দাঁড়িয়ে মৌন পালন করে প্রয়াত নেতার স্মৃতির প্রতি শ্রদ্ধা জ্ঞাপন করতে অনুরোধ করছি।

(মাননীয় সদস্য মহোদয়গণ দাঁড়িয়ে দুই মিনিট নীরবতা পালন করেন)

## ভারতের প্রাক্তন প্রধান বিচারপতি
## সব্যসাচী মুখার্জীর স্মৃতি তর্পণ

আমি গভীর দুঃখের সঙ্গে জানাচ্ছি যে, ভারতের প্রধান বিচারপতি সব্যসাচী মুখার্জী গত ২৫শে সেপ্টেম্বর, ১৯৯০ ইং সকাল ৯টায় হৃদরোগে আক্রান্ত হয়ে লণ্ডনের এক হাসপাতালে শেষ নিঃশ্বাস ত্যাগ করেন। মৃত্যুকালে তাঁর বয়স হয়েছিল ৬৪ বৎসর।

প্রয়াত প্রধান বিচারপতি সব্যসাচী মুখার্জীর জন্ম ১৯২৭ সালের ১লা জুন পড়াশুনা করেন কলকাতার প্রেসিডেন্সী কলেজে। সেখানে তিনি ছাত্র সংসদের সাধারণ সম্পাদক ছিলেন। ১৯৪৬ সালে তিনি অর্থনীতিতে স্নাতক হন। ১৯৪৯ সালে তিনি কলকাতা হাইকোর্টের আইনজীবী হিসাবে নথিভুক্ত হন। ১৯৬৮ সালের ৩১শে জুলাই তিনি কলকাতা হাইকোর্টের বিচারপতি হন। পরে ১৯৮৩ সালে সুপ্রীম কোর্টের বিচারপতি হন ১৯৮৯ সালের ১৮ই ডিসেম্বর তাঁকে ভারতের প্রধান বিচারপতি করা হয়। তিনি ছিলেন দেশের পঞ্চম বাঙালী প্রধান বিচারপতি। তিনি ছিলেন বহুগুণে গুণান্বিত। তাঁর মধ্যে উল্লেখযোগ্য ছিল তাঁর স্বাধীন চেতনা। তাঁর মৃত্যু ভারতীয় বিচারব্যবস্থার পক্ষে বিরাট ক্ষতি।

এই সভা প্রধান বিচারপতি সব্যসাচী মুখার্জীর মৃত্যুতে গভীর শোক প্রকাশ করছে এবং শোক সন্তপ্ত পরিবার পরিজন এবং অনুরাগীদের প্রতি গভীর সমবেদনা জ্ঞাপন করছে।

. আমি মাননীয় সদস্য মহোদয়গণকে ২ (দুই) মিনিট দাঁড়িয়ে মৌন পালন করে প্রয়াত মুখার্জীর স্মৃতির প্রতি শ্রদ্ধা জ্ঞাপন করতে অনুরোধ জানাচ্ছি।

(মাননীয় সদস্য মহোদয়গণ দাঁড়িয়ে দুই মিনিট নীরবতা পালন করেন)।

## পশ্চিমবঙ্গের প্রাক্তন মুখ্যমন্ত্রী
## প্রফুল্লচন্দ্র সেনের স্মৃতি তর্পণ

আমি গভীর দুঃখের সঙ্গে জানাচ্ছি যে, পশ্চিমবঙ্গের প্রাক্তন মুখ্যমন্ত্রী ও স্বাধীনতা সংগ্রামী প্রফুল্লচন্দ্র সেন দীর্ঘ রোগ ভোগের পর গত ২৫শে সেপ্টেম্বর, ১৯৯০ ইং সকাল সওয়া আটটায় কলকাতার বেলভিউ নার্সিং হোমে শেষ নিঃশ্বাস ত্যাগ করেন। মৃত্যুকালে তাঁর বয়স হয়েছিল ৯৪ বৎসর।

১৮৯৭ সালে বিহারের সাহাবাদ জেলায় প্রফুল্লচন্দ্র সেনের জন্ম। প্রথমে পাথারাম, পরে বগুরার স্কুলে কিছুকাল পড়ার পর দেওঘর থেকে প্রবেশিকা পরীক্ষায় উত্তীর্ণ হন। এর পর স্কটিশ চার্চ কলেজ থেকে ১৯১৮ সালে বি, এস. সি. পাশ করেন। পরে একাউন্টেন্সি পড়ার জন্য তিনি ইংল্যাণ্ডে যাওয়া স্থির করেন। কিন্তু সেই সময় দেশ জুড়ে চলছিল অসহযোগ আন্দোলনের প্রস্তুতি। জীবনের উজ্জ্বল ভবিষ্যতের স্বপ্ন ত্যাগ করে তিনি ঝাঁপিয়ে পড়লেন আন্দোলনে। চলে গেলেন আরামবাগে। তারপর ক্রমে ক্রমে তিনি 'আরামবাগের গান্ধী'।

১৯৩০ সালে লবণ সত্যাগ্রহের সময় যে আইন অমান্য পরিষদ গঠিত হয়, প্রফুল্লবাবু ছিলেন তাঁর চতুর্থ সভাপতি। প্রায় বারো বছর তিনি কারাগারে ছিলেন। ১৯৪৫ সালে কারাগার থেকে মুক্তি লাভ করেন। ১৯৪৭ সালে ডাঃ প্রফুল্ল ঘোষের নেতৃত্বে যে 'শ্যাডো' মন্ত্রিসভা এবং ১৫ই আগষ্ট পুরোপুরি কংগ্রেস মন্ত্রিসভা গঠিত হয়, তিনি ছিলেন সেগুলির প্রধান উদ্যোক্তা। ১৯৪৮ সালে ডাঃ বিধানচন্দ্র রায়ের নেতৃত্বে গঠিত রাজ্য মন্ত্রিসভায় তিনি অসামরিক সরবরাহ দপ্তরের সদস্য ছিলেন। ১৯৬২ সালে বিধানচন্দ্র রায়ের মৃত্যুতে গঠিত রাজ্য মন্ত্রিসভায় তিনি অসামরিক সরবরাহ দপ্তরের মন্ত্রীরূপে যোগ দেন। তারপর থেকে একাধিক্রমে তিনি বিধান রায়ের মন্ত্রিসভার সদস্য ছিলেন। ১৯৬২ সালে বিধানচন্দ্র রায়ের মৃত্যুর পর প্রফুল্লচন্দ্র সেন পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী নির্বাচিত হন। এরপর ১৯৬৯, ১৯৭১ এবং ১৯৭২ সালে অন্তর্বর্তী নির্বাচনে তিনি জয়ী হন। ১৯৭৫ সালে জরুরী অবস্থার বিরুদ্ধে প্রতিবাদ জানিয়ে রাজ্যে জনতা পার্টি গঠন করেন। পরবর্তী সময়ে অবশ্য তিনি আবার কংগ্রেসের দিকে চলে আসেন। তার মৃত্যুতে পশ্চিমবঙ্গ একজন মহান মানুষ, প্রবীন স্বাধীনতা সংগ্রামী, রাজনীতিবীদ এবং নিবেদিত প্রাণ সমাজসেবীকে হারাল।

এই সভা তাঁর মৃত্যুতে গভীর শোক প্রকাশ করছে এবং তাঁর অসংখ্য অনুগামী ও অনুরাগীদের প্রতি সমবেদনা জানাচ্ছে।

আমি মাননীয় সদস্য মহোদয়গণকে ২ (দুই) মিনিট দাঁড়িয়ে মৌন পালন করে প্রয়াত নেতার স্মৃতির প্রতি শ্রদ্ধা জ্ঞাপন করতে অনুরোধ জানাচ্ছি।

(মাননীয় সদস্য মহোদয়গণ দাঁড়িয়ে দুই মিনিট নীরবতা পালন করেন)।

## উত্তর প্রদেশের প্রাক্তন মুখ্যমন্ত্রী কমলাপতি ত্রিপাঠির স্মৃতি তর্পণ

**মিঃ স্পীকারঃ—** প্রবীন স্বাধীনতা সংগ্রামী, উত্তর প্রদেশের প্রাক্তন মুখ্যমন্ত্রী ও প্রাক্তন কেন্দ্রীয় মন্ত্রী কমলাপতি ত্রিপাঠীর মৃত্যুতে ত্রিপুরা বিধানসভা শোক প্রকাশ করছে। গত ৭ই অক্টোবর, ১৯৯০ ইং কমলাপতি ত্রিপাঠী তার ঔওরঙ্গাবাদের বাসভবনে শেষ নিঃশ্বাস ত্যাগ করেন। মৃত্যুকালে তাঁর বয়স হয়েছিল ৮৬ বৎসর।

১৯০৫ সালে বারাণসী জেলার ঔওরঙ্গাবাদে এক বনেদী ব্রাহ্মণ পরিবারে তিনি জন্মগ্রহণ করেন। ১৬ বছর বয়সেই অসহযোগ আন্দোলনে যোগ দিয়ে রাজনৈতিক জীবন শুরু করেন। পরাধীন ভারতে জেল খেটেছেন বহুবার। ১৯৩৬ এবং ১৯৪৬ সালে উত্তপ্রদেশ বিধানসভায় নির্বাচিত হন। তখন একটানা ১৯৭৩ সাল পর্যন্ত বিধায়ক পদে থাকেন। ১৯৫২ সালে তিনি উত্তর প্রদেশে গোবিন্দবল্লভ পন্থের মন্ত্রী সভায় সেচ ও তথ্য দপ্তরের মন্ত্রী হন। সম্পূর্ণানন্দের মন্ত্রীসভায় ১৯৬০ সালে তিনি স্বরাষ্ট্র, শিক্ষা

ও তথ্য দপ্তরের দায়িত্ব পান। ১৯৭১ সালে তিনি উত্তর প্রদেশের মুখ্যমন্ত্রী হন এবং ১৯৭৩ সালের নভেম্বর মাসে পরিবহন ও জাহাজ দপ্তরের দায়িত্ব নিয়ে কেন্দ্রীয় মন্ত্রীসভায় আসেন। এর পরে রেল মন্ত্রকের দায়িত্বপ্রাপ্ত হন এবং ১৯৭৭ সালের মার্চ মাস পর্যন্ত এই পদে আসীন ছিলেন। জনতা সরকারের পতনের পর কংগ্রেস আবার ক্ষমতায় এলে কমলাপতি আবার রেলমন্ত্রী হন।

ভারতবর্ষের রাজনীতিতে কমলাপতি ত্রিপাঠী পাঁচটিরও বেশী দশক ধরে স্বমহিমায় উজ্জ্বল ছিলেন। রাজনৈতিক দলমত নির্বিশেষে তিনি ছিলেন সকলের শ্রদ্ধার পাত্র।

আমি মাননীয় সদস্য মহোদয়গণকে ২ (দুই) মিনিট দাঁড়িয়ে মৌন পালন করে প্রয়াত নেতার স্মৃতির প্রতি শ্রদ্ধা জ্ঞাপন করতে অনুরোধ জানাচ্ছি।

(মাননীয় সদস্য মহোদয়গণ দাঁড়িয়ে দুই মিনিট নীরবতা পালন করেন)।

## বিশিষ্ট স্বাধীনতা সংগ্রামী ও সমাজসেবী বিজয়লক্ষ্মী পণ্ডিতের স্মৃতি তর্পণ

**মিঃ স্পীকার:—** নেহেরু পরিবারের প্রবীনতম সদস্যা, স্বাধীনতা সংগ্রামী, রাজনীতিবিদ, কূটনীতিক ও সমাজসেবী বিজয়লক্ষ্মী পণ্ডিতের মৃত্যুতে ত্রিপুরা বিধানসভা গভীর শোক প্রকাশ করছে। গত ১লা ডিসেম্বর, ১৯৯০ইং সকালে দেরাদুনে নিজ বাড়ীতে দীর্ঘ রোগ ভোগের পর শেষ নিঃশ্বাস ত্যাগ করেন। মৃত্যুকালে তাঁর বয়স হয়েছিল ৯০ বৎসর।

ভারতের স্বাধীনতা সংগ্রামের সাহসী যোদ্ধা বিজয়লক্ষ্মী পণ্ডিত দীর্ঘ ছ' দশক ধরে দেশের রাজনৈতিক জগতে গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করে এসেছেন। তিনি ছিলেন রাষ্ট্রপুঞ্জের সাধারণ পরিষদের প্রথম মহিলা সভানেত্রী।

প্রবীণ কংগ্রেসী নেতা মতিলাল নেহেরুর কন্যা বিজয়লক্ষ্মীর জন্ম ১৯০০ সালে। পিতার আদর্শ অনুসরণ করে তিনি ঝাঁপিয়ে পড়েন স্বাধীনতা আন্দোলনে। তাঁর জীবন ছিল বৈচিত্র্যে ভরা ও বর্ণময়। স্বাধীনতা সংগ্রামে তাঁর ভূমিকা যেমন উজ্জ্বল তেমনি রাজনীতিবিদ, কূটনীতিক, সমাজসেবী হিসাবেও তিনি সফল।

১৯৪৭ সাল থেকে ১৯৬১ সাল পর্যন্ত দীর্ঘ ১৫ বছর তিনি ছিলেন প্রথমে রাষ্ট্রদূত ও পরে হাই-কমিশনার। ১৯৫৩-৫৪ সালে তিনি আন্তর্জাতিক স্তরে পরিচিতি পান। এই সময়েই তিনি রাষ্ট্রপুঞ্জের সাধারণ পরিষদের সভাপতি নির্বাচিত হন। সক্রিয় সমাজসেবী, মানবাধিকার প্রতিষ্ঠার লড়াইয়ে অক্লান্ত যোদ্ধা বিজয়লক্ষ্মী পণ্ডিত ১৯৪০—৪২ সালে সারা ভারত মহিলা সম্মেলনের সভাপতি হন। ১৯৬২—৬৪ সালে তিনি হন মহারাষ্ট্রের রাজ্যপাল। ১৯৭০ সালে তিনি সক্রিয় রাজনীতি থেকে সরে দাঁড়ান।

তাঁর মৃত্যুতে দেশ একজন বিশিষ্ট ব্যক্তিত্বকে হারাল।

## QBITUARY REFERENCES

আমি মাননীয় সদস্য মহোদয়গণকে ২ (দুই) মিনিট দাঁড়িয়ে মৌন পালন করে প্রয়াতা নেত্রীর স্মৃতির প্রতি শ্রদ্ধা জ্ঞাপন করতে অনুরোধ করছি।

(মাননীয় সদস্য মহোদয়গণ দাঁড়িয়ে দুই মিনিট নীরবতা পালন করেন)।

## ত্রিপুরার প্রাক্তন মন্ত্রী মৌলানা আব্দুল লতিফের স্মৃতি তর্পণ

**মিঃ স্পীকার ঃ—** আমি গভীর দুঃখের সঙ্গে জানাচ্ছি যে ত্রিপুরার প্রাক্তন মন্ত্রী ও রাজ্যসভার সদস্য মৌলানা আব্দুল লতিফ গত ৩০শে ডিসেম্বর, ১৯৯০ইং সকাল ৮টায় ব্রেণ স্টোকে আক্রান্ত হয়ে কৈলাশহরের নিজ বাসভবনে শেষ নিঃশ্বাস ত্যাগ করেন। মৃত্যুকালে তাঁর বয়স হয়েছিল ৭৫ বৎসর।

মৌলানা আব্দুল লতিফ জন্মগ্রহণ করেন ১৯১৫ সালে। ১৯৫২ থেকে ১৯৫৬ সন পর্যন্ত তিনি ত্রিপুরা টেরিটোরিয়াল কাউন্সিল-এর সদস্য ছিলেন। ১৯৫৭ থেকে ১৯৬২ সন পর্যন্ত তিনি ত্রিপুরা থেকে রাজ্যসভার সদস্য ছিলেন। ১৯৭২ সালে তিনি ত্রিপুরা বিধানসভার সদস্য নির্বাচিত হন। রাধিকারঞ্জন গুপ্ত মন্ত্রীসভার তিনি ছিলেন কৃষিমন্ত্রী।

তাঁর মৃত্যুতে এই সভা গভীর শোক প্রকাশ করছে এবং শোক সন্তপ্ত পরিবারবর্গকে জানাচ্ছে গভীর সমবেদনা।

আমি মাননীয় সদস্য মহোদয়গণকে ২ (দুই) মিনিট দাঁড়িয়ে মৌন পালন করে প্রয়াত নেতার স্মৃতির প্রতি শ্রদ্ধা জ্ঞাপন করতে অনুরোধ জানাচ্ছি।

(মাননীয় সদস্য মহোদয়গণ দাঁড়িয়ে দুই মিনিট নীরবতা পালন করেন)।

## REPORT ON BUSINESS ADVISORY COMMITTEE

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্যবৃন্দ, সভার পরবর্তী আলোচ্য বিষয় হলো, "বিজনেস্ এ্যাড্ভাইজারি কমিটির রিপোর্ট পেশ, বিবেচনা ও পাশ করা।"

বর্তমান অধিবেশনের ২৮শে জানুয়ারী, ১৯৯১ইং সোমবার হইতে ১৫ই ফেব্রুয়ারী, ১৯৯১ইং শুক্রবার পর্যন্ত বিধানসভার বিভিন্ন আলোচ্য বিষয়গুলি বিবেচনার জন্য "বিজনেস্ এ্যাড্ভাইজারী কমিটি" যে সময় নির্ঘণ্ট সুপারিশ করেছেন সেই রিপোর্ট পেশ করার জন্য আমি মাননীয় উপাধ্যক্ষ মহোদয়কে অনুরোধ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, বিধানসভার বর্তমান অধিবেশনের ২৮শে জানুয়ারী ১৯৯১ ইং সোমবার হইতে ১৫ই ফেব্রুয়ারী ১৯৯১ইং সোমবার পর্যান্ত বিভিন্ন কার্যসূচী আলোচনার জন্য "বিজনেস এ্যাডভাইজারি কমিটি" যে সময় নির্ঘন্ট সুপারিশ করেছেন তার রিপোর্ট এই সভায় পেশ করছি।

**মিঃ স্পীকার ঃ—** এখন রিপোর্টটি হাউসের বিবেচনার জন্য এবং অনুমোদনের জন্য প্রয়োজনীয় প্রস্তাব উত্থাপন করতে আমি মাননীয় উপাধ্যক্ষ মহোদয়কে অনুরোধ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার :—** মাননীয় অধ্যক্ষ মহোদয় আমি প্রস্তাব করিতেছি যে, "বিজনেস এ্যাডভাইজারি কমিটি কর্তৃক প্রস্তাবিত সময় নির্ঘন্টের সহিত এই সভা একমত।"

**মিঃ স্পীকার ঃ—** মাননীয় উপাধ্যক্ষ মহোদয় কর্তৃক উত্থাপিত মোশানটি এখন আমি ভোটে দিচ্ছি। মোশানটি হলো :—"বিজনেস এ্যাডভাইজারি কমিটি কর্তৃক প্রস্তাবিত সময় নির্ঘন্টের সহিত এই সভা একমত।"

(প্রস্তাবটি সংখ্যাগরিষ্ঠের ধ্বনি ভোটে গৃহীত হয়)।

## LAYING OF PAPERS ON THE TABLE

**মিঃ স্পীকার :—**সভায় পরবর্তী কার্যসূচী হলো :— Laying of a Copy of the Tripura Tax on Luxaries in Hotels and Loding Houses) Rules. 1990 as requird under sub-section (3) of section 26 of the Tripura Tax on Luxaries in Hotels and Lodging Houses Act, 1990."

আমি এখন রাজস্ব দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়াকে অনুরোধ করছি রুলসটি সভায় পেশ করার জন্য।

**MAHARANI BIBHU KUMARI DEVI** (Minister) :—Mr. Speaker Sir, I beg to lay before the house a copy of the Tripnra Tax on Luxarics in Hotels and Lodging Houses Rules. 1990 as required under sub-section (3) of section 26 of the Tripura Tax on Luxaries in Hotels and Lodging Houses Act, 1990.''

**মিঃ স্পীকার :—**সভার পরবর্তী কার্যসূচী হলো :—"Laying of a copy of the Tripura Purchase Tax Rules, 1990 as required under sub-section (4) of section 43 of the Tripura Purchase Tax Act, 1990."

## MOTIN OF THANKS ONTHE
## GNERNOR'S XDDRESS

এখন আমি রাজস্ব দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয়া মন্ত্রী মহোদয়াকে অনুরোধ করছি রুলসটি সভায় পেশ করার জন্য।

**Maharani Bibhu Kumari Devi Minister** :—Mr. Spsaker, I beg to lay before the House a copy of the "Tripura Purchase Tax Rules, 1990, as required under sub-ection (4) of section 43 of the Tripura Purchase Tax Act, 1990."

**মিঃ ডেপুটি স্পীকার** :— সভার পরবর্তী কার্যসূচী হলো :—"Laying of a copy of the Tripura Additional Sales Tax Rules, 1990, as required under sub-section (3) of scction 4 cf the Tripura Additional Sales Tax Act, 1990."

আমি এখন রাজস্ব দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয়া মন্ত্রী মহোদয়াকে অনুরোধ করছি রুলটি সভায় পেশ করার জন্য।

**Maharani Bibhu Kumari Devi** ( Minister ) :— Mr. Dy. Speaker Sir, I beg to lay a Copy of the " Tripura Additional Sales Tax Rules, 1990, as required under sub-section (3) of section 4 of the Tripura Additional Sales Tax Act, 1990 on the table of the House. "

**মিঃ ডেপুটি স্পীকার** : সভার পরবর্তী কার্যসূচী হলো :— " Laying of a copy of the Tripura Shops and Establisments ( 3rd Amendment ) Rules 1989 as required under sub-section (4) of section 25 of the Tripura Shops and Establishment Act, 1970. "

আমি এখন শ্রম দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি রুলটি সভায় পেশ করার জন্য।

**Shri Arun Kumar Kar** ( Minister ) :— Mr. Dy. Speaker Sir, I beg to lay on the table of the House of a copy of the Tripura Shops and Establishments ( 3rd Amendment ) Rules, 1989 as required under sub-section (4) of section 25 of the Tripura Shops and Establishments Act, 1970."

**মিঃ ডেপুটি স্পীকার** :— মাননীয় সদস্য মহোদয়দের অবগতির জন্য জানাচ্ছি যে, আজকের সভায় পেশ করা রুলসগুলোর প্রতিলিপি নোটিশ অফিস থেকে সংগ্রহ করে নেওয়ার জন্য।

## MOTION OF THANKS ON THE
## GOVERNOR'S ADDRESS

**মিঃ ডেপুটি স্পীকার** :— সভার পরবর্তী কার্যসূচী হলো :— মাননীয় রাজ্যপাল মহোদয়ের ভাষণের উপর ধন্যবাদসূচক প্রস্তাব উত্থাপন। প্রস্তাবটি উত্থাপন করবেন মাননীয় সদস্য শ্রীধীরেন্দ্র চন্দ্র দেবনাথ মহোদয়।

এখন আমি মাননীয় সদস্য শ্রীধীরেন্দ্র চন্দ্র দেবনাথ মহোদয়কে অনুরোধ করছি উনার প্রস্তাবটি উত্থাপন করার জন্য।

**শ্রীধীরেন্দ্র চন্দ্র দেবনাথ :—** মিঃ ডেপুটি স্পীকার স্যার, আই ব্যাগ টু মোভ দি ফলোয়িং মোশান অব্ থ্যাংকস্ অব্ দি অনারবেল গভর্ণরস্ এ্যাড্রেস দ্যাট :—

নিম্নলিখিত মর্মে ত্রিপুরার মাননীয় রাজ্যপাল-এর নিকট সভায় কৃতজ্ঞতা ব্যক্ত হোক যে অদ্য ২৮শে জানুয়ারী ১৯৯১ ইং, সোমবার মাননীয় রাজ্যপাল এই সভায় যে ভাষণ প্রদান করিয়াছেন তার জন্য ত্রিপুরা বিধানসভার সদস্যবৃন্দ গভীরভাবে কৃতজ্ঞ এবং রাজ্যপাল মহোদয়কে আন্তরিক ধন্যবাদ জ্ঞাপন করিতেছেন।

উহা সমর্থন করেছেন মাননীয় সদস্য শ্রীদীপক কুমার রায় এবং মাননীয় সদস্য শ্রীগৌরী শংকর রিয়াং মহোদয়। এই ধন্যবাদসূচক প্রস্তাবের উপর যদি কোন সদস্য সংশোধনী প্রস্তাব আনতে চান, তিনি আগামী মঙ্গলবার, ২৯শে জানুয়ারী ১৯৯১ইং তারিখে সকাল ১০ ঘটিকার মধ্যে তা বিধানসভার সচিবালয়ে জমা দিতে পারবেন।

## MOTION FOR LEAVE TO MOVE THE RESOLUTION FOR REMOVAL OF THE SPEAKER

**Mr. Dy. Speaker :—** Now the business before the House is the motion for Leave to move the Resolution for removal of the Speaker. In this respect I would like to inform the House that there are 3 ( three ) notices of motion for leave to move the Resolution for removal of the Speaker from 6 (six) opposition Members, each notice duly signed by 2 ( two ) members. The names of the Notice givens are (1) Shri Nripen Chakraborty, (2) Shri Dasaratha Deb, (3) Shri Keshab Majumder, (4) Shri Samar Choudhuary, (5) Shri Dinash Deb Barma and (6) Shri Matilal Sarkar. All the notices are similar to each other. Being identical all the notices are treated as a singal notice in the name of Shri Nripen Chakraborty, Leader of the opposition and the name of other 5 members are brackted against the notice. Now I would request **Shri Nripen Chakraborty :—** Leader of the opposition to Seek Leave of the House to move the Resolution for removal of the Speaker.

**Shri Nripen Chakraborty :—** I beg to move that Shri Jyotirmoy Nath, Hon'ble Speaker, Tripura Legislative Assembly be removed from the office of the Speaker under rule 103 of the Rules of Procedure and Conduct of Business in the Tripura Legislative

## MOTION FOR LEAVE TO MOVE THE RESOLUTION FOR REMOUUL OF THE SPEAKER.

Assembly and under article 179 (c) of the Constitution of India on the grounds given separatly in a notice served to the Secretary, Tripura Legislative Assembly on 12. 12. 1990 — The grounds are as follows :—

1. **Shri Jyotirmoy Nath**, the Speaker does not act impartially and, without bias, while disallowing questions and calling attention notices brought by the Members of the opposition,

2. **Shri Jotirmoy Nath**, the Hon'ble Speaker deliberately distorts reports of the speeches made by the opposition Members of the Assembly while editing the debates of the Tripura Legislative Assembly,

3. **Shri Jotirmoy Nath**, the Hon'ble Speaker, used his Marshal and his Watch-and-Ward forces inside the Assembly, without just reasons, to throw out the Hon'ble opposition Members of the Assembly, oftem causing physical injuries to them which necessiated their first-aid-treatment.

4. **Shri Jyotirmoy Nath,** the Hon'ble Speaker, from the Hon'ble chair of the Speaker, gave a ruling which virtually prevented the Hon'ble Members of the Assembly from bringing to the floor of House any case of rape against women without obtaining prior permission of the police station where the rape or rapes are committed, and thus the victims of the rapes are left unprotected and unprotested.

**Mr. Deputy Speaker :—** Now I put the Motion to vote. Those who are in favour of the motion will please stand in their seats.

( at that time 26 members rose in their places)

**Mr. Deputy Speaker :—**Leave is granted by the House.

I shall fix a date for discussion of the Resolution and inform the same to the Hon'ble members in due course.

**শ্রীসুধীররঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) :— স্যার, এখানে একটা কথা আপনার নজরে আনতে চাই। কারণ এখানে কতগুলি চার্জ রয়ে গেছে। নিয়ম অনুসারে স্পীকারের বিরুদ্ধে সেই সমস্ত চার্জ আনা হয়েছে যেগুলি তিনি হোয়াইল হি ওয়াজ ফাংশানিং এজ স্পীকার ইন দি হাউস-এর ভিতরে, এখানে

বেশ কয়েকটি চার্জ আমি জানিনা এইগুলি এখানে থাকতে পারে কিনা ?

শ্রী নৃপেন্দ্র চক্রবর্তী :— মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমরা জানি এখানে স্পীকারের যে পোস্ট, সেটা খুবই রেসপেকটেড পোস্ট। সেই রেসপেকটেড পোস্ট সম্পর্কে লাইটলি কোন আলোচনা আনা যায় না, আনপ্রপোলাসলি কথাবার্তা বলা যায় না। এটা জেনেই আমরা এই আলোচনার মধ্যে এমন কিছু বলব না যাতে অনারবল স্পীকারের চেয়ারের কোনরকম নীচু হয়ে যায়। এই অনাস্থা প্রস্তাবের মূল লক্ষ্য এটা না।

শ্রীসুধীররঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী) :— মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এখানে রিজলিউশানের আইটেম নং ৩, ৪, ৫ এবং ৬'তে যেসব কথা বলা হয়েছে, তাতে মাননীয় অধ্যক্ষ মহোদয়ের সম্মানে আঘাত করা হয়েছে। সেজন্যই আমি মনে করি যে এগুলি এ্যাকসেপ্ট করা উচিত নয়।

শ্রীজওহর সাহা (রাষ্ট্রমন্ত্রী) :— মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এ্যাসেমবলী এরেয়ানে'র বাইরে যেসব কথা বলা হয়েছে, সেগুলি এ্যাকসেপ্ট করা হবে কিনা, আমি জানতে চাইছি।

মিঃ ডেপুটি স্পীকার :— এ্যাসেমবলী সম্পর্ক ছাড়া অন্য কিছু যদি কেউ বলেন, তাহলে আমরা সেগুলি এ্যাকসপাঞ্জ করে দেব। আর, সেটা ডিসকাশন হওয়ার পরই সব কিছু দেখে করা হবে।

## GOVERNMENT BILLS

মিঃ ডেপুটি স্পীকার :— সভার পরবর্তী কার্যসূচী হল—"The Tripura Forest (Regulation as to removal of Timber) Bill, 1991 (Tripura Bill No. 1 of 1991)" উত্থাপন।

আমি, এখন মাননীয় বন দপ্তরের মন্ত্রী মহোদয়কে বিলটি সভায় উত্থাপন করার জন্য সভার অনুমতি চেয়ে মোশান মুভ করার জন্য অনুরোধ করছি।

**Shri Drao kumar Reang** (Minister :)— Mr. Deputy Speaker Sir, I beg to move for leave to introduce the Tripura Forest (Regulation as to Removal of Timber) Bill, 1991 (Tripuia Bill No. 1 of 1991) before the house.

মিঃ ডেপুটি স্পীকার :— আমি এখন মাননীয় বন দপ্তরের মন্ত্রী মহোদয় কর্তৃক উত্থাপিত মোশনটি ভোটে দিচ্ছি। মোশানটি হল— "The Tripura Forest (Regulation as to Removal of Timber) Bill, 1991 (Tripura Bill No. 1 of 1919 ) এই সভায় উত্থাপন করার অনুমতি দেওয়া হউক" was put to voice vote.

[ The motion was pat tovoice vote and passed.]

মিঃ ডেপুটি স্পীকার :— সভার পরবর্তী কার্যসূচী হল— "The Tripura Forest ( Prevention of Specific Corrupt Practices ) Bill, 1991 ( Tripura Bill No. 2 of 1991 )" উত্থাপন।

## RESOLUTION FOR
## REMOVAL OF THE SPFAKER

আমি, এখন মাননীয় বন দপ্তরের মাননীয় মন্ত্রী মহোদয়কে বিলটি সভায় উত্থাপন করার জন্য সভার অনুমতি চেয়ে মোশান মুভ করার জন্য অনুরোধ করছি।

**Shri Drao Kumar Reang** (Minister) :— Mr. Deputy Speaker Sir, I beg to move for leave to introduce "The Tripura Forest ( Prevention of Specific Corrupt Practices ) Bill, 1991 (Tripura Bill No. 2 of 1991 )" before the House.

**Mr. Deputy Speaker**— আমি এখন মাননীয় বন দপ্তরের মন্ত্রী মহোদয় কর্তৃক উত্থাপিত মোশানটি ভোটে দিচ্ছি। মোশানটি হল— "The Tripura Forest ( Prevention of Specific Corrupt Practices ) Bill, 1991 ( Tripura Bill No. 2 of 1991 ) এই সভায় উত্থাপন করার অনুমতি দেওয়া হউক"

The motin was adopted and the Bill was introuduced.

## RESOLUTION FOR
## REMOVAL OF THE SPEAKER

**Mr. Dy. Speaker** :—Now the business before the House is discussion on the Resolution for removal of the Hon'ble Speaker from his office for which leave had been granted by the House to-day. Before starting discussion on the Resolution I like to inform the Hon'ble Members that the opposition Members submitted 8 ( eight ) charges in their notices of Resolution for removal of Speaker. On scrutiny 4 ( four ) charges namely charge Nos. 3. 4, 5 & 6 found not in conformity with the Rules. So, these 4 ( four ) charges have been disallowed. The other 4 ( four ) charges are in order and those have been taken up for discussion. The Resolution alongwith those 4 ( four ) charges in its edited form is as follows :—

"This House do resolve that Shri Jyotirmoy Nath, Speaker be removed from the office of the Speaker, Tripura Legislative Assembly forthwith on the following grounds :—

1. Shri Jyotirmoy Nath, the Hon'ble Speaker does not act impartially, and, without bias while disallowing questions and calling attention notices brought by the Members of the opposition.
2. Shri Jyotirmoy Nath, the Hon'ble Speaker deliberately distorts reports of the speeches may by the opposition Members of the Assembly while editing the debates of the Tripura Legislative Assembly.

3) Shri Jyotirmoy Nath, the Hon'ble Speaker, used his Marshal and his Watch-and-Ward forces inside the Assembly, without just reasons, to throw out the Hon'ble opposition Members of the Assembly, often causing physical infuries to them which necessiated their first-aid-treatment.

4. Shri Jyotirmoy Nath, the Hon'ble Speaker, from the Hon'ble Chair of the Speaker, gave a ruling which virtually prevented the Hon'ble members of the Assembly from bringing to the Floor of the House any case of rape against women without obtaining prior permission of the Police Station where the rape or rapes are committed, and thus the victims of the rapes are left unprotected and unprotested.

I would now request Shri Nripen Chakraborty, Leader of the opposition to raise discussion on the Resolution.

মিঃ ডেপুটি স্পীকার :— আমি এখন আলোচনা করার জন্য বিরোধী দলের নেতা মাননীয় সদস্য শ্রীনৃপেন চক্রবর্তী মহোদয়কে অনুরোধ করছি। সাথে সাথে আমি জানতে চাই, আপনাদের বিরোধী দল থেকে কতজন মাননীয় সদস্য এর উপর বক্তব্য রাখবেন ?

শ্রীনৃপেন চক্রবর্তী :— স্যার, আমাদের দলের পাঁচ জন মাননীয় সদস্য বক্তব্য রাখবেন। আপনার কাছে নাম দেওয়া হবে।

মিঃ ডেপুটি স্পীকার :— আপনি কতটুকু সময় নিতে চান ?

শ্রীনৃপেন চক্রবর্তী :— হাউস এর বিজনেস ছাড়া অন্য আর কোন বিজনেস নেই : কাজেই হাউসের পুরো সময়টুকুই এর উপর বক্তব্য রাখতে চাই।

শ্রীসমীর রঞ্জন বর্মন (মুখ্যমন্ত্রী) :— স্যার, ১৫ মিনিট, ১৫ মিনিট করে রাখলেই হবে।

(গণ্ডগোল)

শ্রীনৃপেন চক্রবর্তী :— হাউস এটা পাশ করবে না।

শ্রীদ্রাউ কুমার রিয়াং (মন্ত্রী):— টাইম সম্পর্কে আপনি রুলিং দিন।

মিঃ ডেপুটি স্পীকার :— সময় সম্পর্কে বলছি। আপনারা শুধু মাত্র ৪টির উপর আলোচনা করবেন। কাজেই বেশী সময় লাগার কথা নয়।

শ্রীনৃপেন চক্রবর্তী :— সেটা আমি মেনে নিচ্ছি।

মিঃ ডেপুটি স্পীকার :— ঠিক আছে, ৩০ মিনিট, ৩০ মিনিট করে সময় দেওয়া হল।

শ্রীনৃপেন চক্রবর্তী :— ঠিক আছে। আগে শুরু হউক। তারপর দেখা যাবে।

**শ্রীসুধীররঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) :— স্যার, আপনার কথার পর আর কোন কথা হতে পারে কি না আমি জানি না। উনারা গণতন্ত্র মানেন না।

( ইন্টারাপশান )

**মিঃ ডেপুটি স্পীকার** :— আমি এখন মাননীয় বিরোধী দলের নেতাকে অনুরোধ করছি আলোচনা শুরু করার জন্য।

**শ্রীনৃপেন চক্রবর্তী** :— মিঃ ডেপুটি স্পীকার স্যার, অনেক সময় চলে গেল। আমাদের মাননীয় স্পীকার শ্রীনাথ সম্পর্কে আমি শুনেছি তিনি একজন ভাল ছাত্র ছিলেন। একজন ভাল টীচার ছিলেন এবং একজন সংস্কৃতিবান লোক। তিনি আমাদের সবার সম্মতি নিয়ে এই আসনে বসেছিলেন। আমরা প্রত্যাশা করেছিলাম যে, তাঁর কাছে ন্যায় বিচার পাব। সেটা সম্পূর্ণ রকমে তিনি বঞ্চিত করেছেন। আমাদের এখানে আমরা আরও চারজন স্পীকার দেখেছি –অধ্যাপক রায়, মনীন্দ্রলাল ভৌমিক, তিনিও একজন কৃতি-সন্তান। আমরা আরেকজন অধ্যাপক পেয়েছি এবং অন্যজন তিনিও অধ্যাপক ছিলেন। তাঁদের জ্ঞানের পরিধি সীমাবদ্ধ ছিল। আমাদের বর্তমান স্পীকার তিনি তাঁর পরিষদের অভিজ্ঞতা অর্জনের জন্য অনেক জায়গায় যেতে পারেন। আপনি জানেন মাননীয় ডেপুটি স্পীকার স্যার, ১৯৮৮ সালে মাননীয় স্পীকার এই অভিজ্ঞতা অর্জনের জন্য অস্ট্রেলিয়া যান, সিঙ্গাপুর যান, টোকিওতে যান।

**শ্রীরবীন্দ্র দেববর্মা** (রাষ্ট্রমন্ত্রী) :— পয়েন্ট অব অর্ডার স্যার।

( ইন্টারাপশান )

**মিঃ ডেপুটি স্পীকার** :— আমি বিরোধী দলের মাননীয় নেতাকে অনুরোধ করছি পয়েন্ট অব অর্ডার দেওয়া হচ্ছে, আপনি বসুন।

( গণ্ডগোল )

**শ্রীরবীন্দ্র দেববর্মা** ( রাষ্ট্রমন্ত্রী ) :— আমার পয়েন্ট অব অর্ডার ছিল যে, বিধানসভার স্পীকারের বিরুদ্ধে যদি কোন অনাস্থা আনা হয় তাহলে হাউসের মধ্যে কি ডিগনিটি বা হাউকে যদি কোন সুবিধা দেওয়া না হয় সেই বিষয় নিয়ে শুধু আলোচনা হতে পারে। হাউসের বাইরে এডমিনিস্ট্রেটিভ ব্যাপারে কি হয়েছে না হয়েছে সেগুলি নিয়ে কোন সময়ে হাউসের ভিতর আলোচনা চলে না। রুল ৩৯৭ অনুপাতে সেটাই বলে স্পীকারের আওতার ভিতরে, হাউসের ভিতরে কোন রকম আইন যদি মানা না হয় তাহলে সেটার স্বপক্ষে যে আলোচনা হতে পারে। কিন্তু উনি বলছেন ফ্রান্স জার্মানী কোথাকার কথা, স্যার, এটা হতে পারে না। স্যার, এটা এক্সপানজড্‌ করা হোক।

**মিঃ ডেপুটি স্পীকার** :— হাউসের বাইরে যে সমস্ত আলোচনা হচ্ছে সেগুলি এক্সপানজড্‌ করা হয়েছে।

( গণ্ডগোল )

**শ্রীনৃপেন চক্রবর্তী :—** আমার আপত্তি নেই, আপনারা খুব এ্যাক্সপাম্পড্ করুন। আমি একটা কথাও বলি নি।

**মিঃ ডেপুটি স্পীকার :—** আমি আগেই বলেছি ৪টা চার্জ আছে, কাজেই এই ৪টার ভিতরেই আপনারা আলোচনা করবেন এবং বাইরে যাতে আলোচনা না হয়।

**শ্রীনৃপেন চক্রবর্তী :—** আমাদের স্পীকার তিনি সর্বজন শ্রদ্ধেয়, তাঁর কোন শত্রুই থাকতে পারে না। আমাদের স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী তাঁর সিকিউরিটির নাম করে লক্ষ লক্ষ টাকা খরচ করছেন, এটা কার দোষ? স্পীকারের দোষ? কার টাকা খরচ করছেন, কোথাকার টাকা খরচ করছেন? মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এই মুখ্য মন্ত্রীর কেবিনেটের মেম্বাররা এই হাউসকে অবমাননা করেছেন, স্পীকারকে অবমাননা করেছেন। কি করেছেন জানেন? শুধু হাউসকে অবমাননা করেননি, স্পীকারকে অবমাননা করেছেন। বেছে বেছে ওর সব আত্মীয়স্বজনকে চাকরী দিয়েছেন। একটা পরিবারের ৪ জনকে চাকরী দেওয়া হয়েছে।

( গণ্ডগোল )

**শ্রীসুধীররঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী) :—** স্যার, উনি কি গণতন্ত্র মানবেন না মানবেন না? এইভাবে তিনি কথাবার্তা বলে যাবেন কিনা? উনাকে বলুন যা চার্জ আনা হয়েছে সেই চার্জের মধ্যে বক্তব্য রাখতে।

**মিঃ ডেপুটি স্পীকার :—** আমি আগেই উল্লেখ করেছি যে ৪টি চার্জ আছে এইটার উপর নির্ভর করে আলোচনা করবেন আপনি যে আলোচনা করেছেন সেটা অনারেবল ক্যাবিনেট, এইটা বাদ দেওয়া হয়েছে।

( গণ্ডগোল )

**শ্রীনৃপেন চক্রবর্তী :—** হাউসের নমুনা দেখুন, আইন মানেনা। হাউসকে জঙ্গলে পরিণত করেছে। এখানে মস্তানী করবেন না। বাইরে মস্তানী করুন। এক একটা পরিবারে ৪ জনের চাকরী দিয়েছে।

**মিঃ ডেপুটি স্পীকার :—** অনারেবল মেম্বার যে ৪টি চার্জ দেওয়া হয়েছে, সেই ৪টির উপর আলোচনা সীমাবদ্ধ রাখুন।

**শ্রীনৃপেন চক্রবর্তী :—** একটা ভাল লোক, সৎ লোক, একটা গুনী লোক এই কোম্পানীতে থেকে এই অবস্থা হয়েছে। এই ১৭টা লোকের মধ্যে অধিকাংশ তাকে সর্বনাশ করে দিয়েছে। ওকেও তাদের সাথে নর্দমায় যেতে হবে, একই রাস্তায় যেতে হবে। ভবিষ্যতে আমি থাকবনা, ইতিহাস থাকবে, ইতিহাস কথা বলে, ইতিহাস কোনদিনও কাকেও ক্ষমা করে না। ওদের জায়গা হবে ডাস্টবিনে। অনেক ভাল ভাল ছেলে, ওদের এম. এল. এদের মধ্যে ভাল ভাল ছেলে ক্রিমিনাল করে দিয়েছে একজন মুখ্যমন্ত্রী।

**মিঃ ডেপুটি স্পীকার** :— অনারেবল মেম্বার মতিলাল সরকার। অনারেবল মেম্বার, যে ৪টি চার্জ আনা হয়েছে তার মধ্যে আলোচনা সীমাবদ্ধ রাখবেন। সময় খুব কম। ৫ মিনিটের মধ্যে আলোচনা শেষ করবেন।

**শ্রীমতিলাল সরকার** ( কমলাসাগর ) :— স্যার, যেসব অভিযোগ আমরা দিয়েছি তার মধ্যে নিশ্চয় জানেন, তার মধ্যে একটা হচ্ছে উনি কিভাবে হাউসের যারা মাইনিউট্স তাদেরকে কিভাবে প্রভাবিত করেন এবং সেট ডিস্টরশান হয়। আমি তার একটা দৃষ্টান্ত ছাপানো প্রসিডিংস্ থেকে বের করে দিচ্ছি। সিরিজ-৩ ভঃ-১ তারিখ ৩০/১২/৮৮, মাননীয় সদস্য বিমল সিন্হা বীরচন্দ্র মনুর গণহত্যা সম্পর্কে অ্যাডজর্ণমেন্ট মোশান আনতে চেয়েছিলেন। অ্যাডজর্ণমেন্ট মোশান তুলে সমস্ত বিরোধী দলের সদস্যারা একযোগে স্পীকারের ডায়াসের সামনে গিয়ে জড়ো হয়েছিলেন। কিন্তু সেদিন আমরা ওয়াক্ আউট করিনি। আমাদেরকে জোর করে ওয়াচ্-এণ্ড-ওয়ার্ড লাগিয়ে, পুলিশ লাগিয়ে মারধোর করে হাউস থেকে তাড়ানো হয়েছে। তার মধ্যে কেউ উণ্ডেড্ও হয়েছেন। সেখানে আমিও ছিলাম, বাদল চৌধুরী ছিলেন, মাখন চক্রবর্তী ছিলেন। কিন্তু প্রসিডিংসে কি আছে? "অল দি অপজিশান মেম্বারস্ এনরুক স্টেজড্ এ ওয়াক আউট।" তথ্যকে বিকৃত করে সেখানে প্রসিডিংস্এর মধ্যে প্রকৃত যে ঘটনা, সেই ঘটনাকে আড়াল করছেন মাননীয় স্পীকার জ্যোতির্ময় নাথ এই জিনিস কি আমরা দ্বিতীয়বার ঘটতে দিতে পারি?

স্যার, সিরিজ-৪, ভলিয়ম ৪ তারিখ ৩-৪-৮৯, পৃষ্ঠা—৫০-৫১। মাননীয় সদস্য বিমল সিনহা জমি সংক্রান্ত ব্যাপারে তখনকার মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী সমীররঞ্জন বর্মণের বিরুদ্ধে গুরুতর অভিযোগ তুলেছিলেন। সেদিন মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী সঙ্গতভাবেই স্পীকারকে বলেছিলেন "হাউস থেকে একটা কমিটি করা হোক"। আমি স্যার, নোট করেছি এখানে প্রসিডিংসে যা আছে। তখন মাননীয় মুখ্যমন্ত্রী সুধীররঞ্জন মজুমদার বলেছিলেন "একটা কমিটি করা হউক তদন্ত করার জন্য"। এই কমিটিতে শাসকদলের তিনজন থাকবেন এবং বিরোধী দলের একজন সদস্য থাকবেন।" মাননীয় মুখ্যমন্ত্রী হচ্ছেন আমাদের হাউসের নেতা। বিধানসভার হাউসের নেতা কনভিন্সড হয়ে এই প্রস্তাব দিলেন। কিন্তু দেখা গেল মাননীয় অধ্যক্ষ জ্যোতির্ময় নাথ অভিযোগের "প্রাইমাফেসি" আছে কি না এই অজুহাত তুলে সবটা বিষয় চাপা দিয়েছেন। আমরা আজও জানতে পারলাম না, প্রাইমাফেসি পাওয়া গিয়েছে কি না বা কোন কমিটি হবে কি না। এইভাবে সভার যে মর্যাদা সভার সদস্যদের যে অধিকার সেই অধিকার থেকে আমরা বঞ্চিত হয়েছি।

স্যার, সিরিজ ৩, ভলিয়ম ২ তারিখ ৬-১-৮৯ পৃষ্ঠা ৭৪, থানার লক-আপে নির্যাতনের জন্য একটি প্রস্তাবের আলোচনা চলছিল। সেই আলোচনার সময় মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী কিভাবে হুমকি দিয়েছিলেন, তার একটা দৃষ্টান্ত আমি এখানে উল্লেখ করতে চাই। তখন আমাদের মাননীয় স্পীকার কিন্তু আমাদের প্রটেকশান দিতে আসেননি। আমরা বার বার স্পীকারের কাছে প্রটেকশান চেয়ে আবেদন করলাম। কিন্তু তিনি কোন প্রোটেকশান দিতে এগিয়ে আসেননি। মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর বক্তব্যটা ছিল "আমি পুলিশকে বলেছি, এই ধরণের দুস্কৃতকারীদের এনে তাদের দুরস্ত করে দিতে, হাত পা ভেঙ্গে গেলে টাইট

করে সিধা করে দেবে, আমি সেটাই বলেছি।" এইভাবে সরাসরি হুমকি, আমরা বললাম স্যার, আমরা প্রটেকশান চাই. বাহিরে কি হচ্ছে বুঝতে পারছেন। মাননীয় অধ্যক্ষ কোনরকম আপত্তি করলেন না। এইভাবে একটা অগণতান্ত্রিক কথা, অশালীন কথা. কদর্য উক্তি এই হাউসের মধ্যে অবাধে চালালেন।

আর একটা হচ্ছে তারিখ ২৩-৩-৯০ সম্ভবতঃ প্রোসিডিংস এখনও ছাপা হয়ে আসেনি একটা রিজিউলিউশান মোভ করেছেন মাননীয় সদস্য বাদল চৌধুরী। সেখানে জোট সরকার ক্ষমতায় আসার পর যে সমস্ত অবৈধ. অবাঞ্ছিত অপব্যয় হয়েছিল, তার তদন্তের জন্য একটা পরিষদীয় কমিটি গঠনের প্রস্তাব আনা হয়েছিল। সেদিন মাননীয় সদস্য রসিকলাল রায় সংশোধনী আনেন. কি আনেন, প্রস্তাবটা ছিল জোট সরকারের ক্ষমতায় আসার পর গত দুই বছরের বিষয়, আর এমেণ্ডমেন্ট আনলেন জোট সরকার ক্ষমতায় আসার দশ বছর আগের। এই ধরণের এমেণ্ডমেন্ট দুনিয়ার কোথায়ও খুঁজে পাওয়া যাবে না। সারদারের পারলিয়ামেন্টারী প্রেসিডেন্ট অ্যাণ্ড প্রোসিডিংস-এর পৃষ্ঠা—৫৫৭'এ রয়েছে. এই ধরণের নেগেটিভ এমেণ্ডমেন্ট হয় না। অথচ মাননীয় অধ্যক্ষ জ্যোতির্ময় নাথ এই নেগেটিভ এমেণ্ডমেন্ট অনুমোদন করলেন।

এখানে স্যার, মাননীয় মন্ত্রী পয়েন্ট অফ্ অর্ডার তুলতে চেয়েছিলেন একটু আগে। গণতন্ত্রের প্রতি কি দরদ, আমি তার দৃষ্টান্ত দিচ্ছি—সিরিজ ২, ভলিয়ম—৩, তারিখ ১৯-৩-৮৮, তাতে উল্লেখ আছে মাননীয় বিরোধী দলনেতা পয়েন্ট অফ্ অর্ডার তুলতে চেয়েছিলেন। কিন্তু পয়েন্ট অফ্ অর্ডার আনতে দেওয়া হল না। রেকর্ড করা হল. পয়েন্ট অফ্ অর্ডার ইজ ডিজএলাউড। কিভাবে ডিজএলাউড করা হল? পয়েন্ট অফ্ অর্ডার তুলতেই দেওয়া হল না। একজন সদস্যের ন্যূনতম যে অধিকার পয়েন্ট অফ্ অর্ডার, তাও রক্ষা হয় না, মাননীয় অধ্যক্ষ জ্যোতির্ময় নাথের দ্বারা, তিনি তা রক্ষা করেননি।

স্যার, প্রশ্ন সিলেকশান, কলিং এটেনশান, রেফারেন্স পিরিয়ড—আমি বামফ্রন্টের পক্ষে বেশীর ভাগ সময় সকাল ৯টা থেকে সোয়া ১০টার সময় আসি, সেক্রেটারী ব্রাঞ্চের কোন সদস্য থাকেনি, নোটিশ আমরা সব সময় আগে জমা দেই এবং তারপর যখন ডাক পাঠানো হয় তখন দেখা যায় আমাদের দুই একটা, আর ট্রেজারী ব্যাঞ্চের ৪, ৫টা। কোথায় আছি আমরা। সেখানে আমরা নিজেরা যখন জমা দেই তখন কেউ থাকে না, আর পরে বলা হয়—না ওরা আগে দিয়েছেন, এর চেয়ে বড় পক্ষপাতিত্বের দৃষ্টান্ত আর কি হতে পারে?

স্যার, এখানে প্রশ্ন কিভাবে দাখিল করা হয় আপনাকে তার দুই একটা নমুনা হিসাবে পড়ে শুনাচ্ছি।

স্যার. যে শতাধিক প্রশ্ন দাখিল করা হয়েছে তার মধ্যে ৫ টোতে যেমন চলাকালীন প্রশ্ন এনেছিলেন মাননীয় সদস্য শ্রীগোপালচন্দ্র দাস স্টার্ড কোয়েশ্চান নাম্বার ৭৫—প্রশ্ন হলো—

১) ইহা কি সত্য বাংলার ক্ষমতাশালী কংগ্রেস ও টি. ইউ জে এস. দলের মদতে বর্তমান ভোটার লিস্ট সংশোধনের সময় হাজার হাজার অসামরিক বাংলাদেশী ও ভারতীয় নাগরিক নয় এমন লোকেদের নাম ভোটার লিস্টে অন্তর্ভুক্ত করা হয়েছে.

২) ইহাও কি সত্য গত ৩, ৪, কিস্তিতে ভোট দিয়েছে এরূপ ভোটারের নামও ভোটার লিস্ট থেকে বাদ দেওয়া হয়েছে,

৩) সত্য হলে এ সম্পর্কে সরকার যথোপযোগী ব্যবস্থা নেবেন কি ?

এই প্রশ্নটা বাতিল করে দেওয়া হলো।

তারপর মাননীয় সদস্য শ্রীনকুল দাস সেকেণ্ড সেসনে একটা প্রশ্ন এনেছিলেন স্টার্ড কোয়েশ্চান নাম্বার ৫৮—প্রশ্নটা হলো—

১) রাজ্যের কোন কোন এম, এল, এ এবং মন্ত্রীর জন্য নিজ নিজ বাসভবনে নিরাপত্তা ব্যবস্থার জন্য চৌকি ও ফেন্সিং ওয়াল নির্মাণ করা হয়েছে।

২) তার জন্য মোট কত টাকা ব্যয় হয়েছে।

৩) সরকারী বাসভবনে যেসব মন্ত্রী মহোদয়গণ বসবাস করছেন তাদের কার কার জন্য কি কি জিনিসপত্রাদি কেনা হয়েছে ?

সে প্রশ্নটাও বাতিল করা হলো।

তারপর মাননীয় সদস্য শ্রীরুদ্রেশ্বর দাস এর একটা স্টার্ড কোয়েশ্চান নাম্বার-১৭৬। প্রশ্নটা হলো।

1. Whether the O. C. Fatikroy, P. S. received any complaint of violence from Shri Bhudeb Bhattacharjee, the candidate of the by-election to the Fatikroy Assembly Constituency or, from his election agent during the period from 10.4.88 to 25.5.88.

2. If so what were the complaints ?

3. What steps have been taken on this complaints. details. thereof.

স্যার. সেই প্রশ্নটাও বাতিল করে দেওয়া হলো।

তারপর মাননীয় সদস্য শ্রীনকুল দাস একটা প্রশ্ন এনেছিলেন স্টার্ড কোয়েশ্চান নাম্বার ৫৭।

প্রশ্নটা হলো।

১) গত ফেব্রুয়ারী থেকে এপ্রিল পর্যন্ত তিন মাসে রাজ্য সরকারের কোন দপ্তরে কত জন কর্মচারীকে বদলী করা হয়েছে।

২) এই জন্য সরকারের কত টাকা টি, এ, ডি. এ বাবদ খরচ হয়েছে।

৩) বিগত বছরের এই তিন মাসে মোট কতজন কর্মচারী বদলী হয়েছিলেন ?

এই প্রশ্নটাও বাতিল করা হলো।

তারপর মাননীয় সদস্য শ্রীনকুল দাস আরেকটা প্রশ্ন এনেছিলেন স্টার্ড কোয়েশ্চান নাম্বার ৪৩৮। প্রশ্নটা হলো—

১) রাজ্যের বর্তমান মন্ত্রীসভার সদস্যদের নিরাপত্তার জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে, (২) ঐ সব মন্ত্রী মহোদয়গণের মধ্যে কয়জন নিজ নিজ বাসভবনে বসবাস করেন, ৩) তাঁদের নিজস্ব বাসভবনে নিরাপত্তা চৌকি ইত্যাদি কি কি নির্মাণ করা হয়েছে এবং এতে সরকারের কত টাকা ব্যয় হয়েছে?

এই প্রশ্নটাও বাতিল করা হলো।

তারপর মাননীয় সদস্য শ্রীসমর চৌধুরী একটা প্রশ্ন এনেছিলেন স্টার্ড কোয়েশ্চান নং-১০২।

প্রশ্ন হলো— ১) ইহা কি সত্য যে ফটিকরায় উপ-নির্বাচনে গত ২১শে এপ্রিল থেকে ২৪শে এপ্রিল তিনজন পার্লামেন্ট সদস্য ( বামপন্থী দলসমূহের ) অবজারভার রূপে ত্রিপুরায় স্টেট গেস্ট মর্য্যাদা ঘোষণা করা হয়েছিল এবং দুই দিন তাদের সেই মর্য্যাদা দেয়া হয়েছিল।

২) ইহা কি সত্য যে, ২৩শে এপ্রিল কৈলাশহরে থাকাকালীন সময়ে স্টেট গেস্টের মর্যাদা প্রত্যাহার করা হয় এবং তাদের নিরাপত্তার ব্যবস্থা তুলে দেওয়া হয়, পার্লামেন্ট সদস্যদের মর্য্যাদা হানিকর ব্যবহারের কারণ কি?

এই প্রশ্নটাও বাতিল করা হয়েছিল।

স্যার, এইভাবে ত্রিপুরার জনগণের স্বার্থে বিভিন্ন বিষয়ে আমরা যখন প্রশ্ন তুলি এবং যখন দেখা যায় যে, এই সকল প্রশ্নের জবাব দিলে পরে সরকারের ভেতরের সব গোপনীয় দুর্নীতি প্রকাশ হয়ে পড়বে তারা তখন (জোট সরকার) এই ভয়ে মাননীয় স্পীকারকে বাধ্য করেন যাতে এই জিনিসগুলি সভায় আলোচনায় আসতে না পারে। এইভাবে মাননীয় স্পীকার আমাদের সাংবিধানিক যে অধিকার রয়েছে সে অধিকারকে রক্ষা করেননি।

তিনি মর্যাদার উর্দ্ধে থেকেও মর্যাদা রক্ষা করতে পারেন নাই তাই আমরা প্রস্তাব আনছি অবিলম্বে ত্রিপুরা বিধানসভার মর্যাদা রক্ষার জন্য মাননীয় ট্রেজারী বেঞ্চের যে কোন সদস্য এখানে এসে বসুন। কিন্তু জ্যোতির্ময় নাথকে সেখান থেকে অপসারণ করতে হবে।

মিঃ ডেপুটি স্পীকার :—মাননীয় রাষ্ট্রমন্ত্রী শ্রীজহর সাহা। মাননীয় মন্ত্রীর অবগতির জন্য জানাচ্ছি যে সময় থাকাতে মাত্র ৫ মিনিট সময় কম দেওয়া হল।

শ্রীজহর সাহা (রাষ্ট্র মন্ত্রী) :— মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এটা অত্যন্ত দুর্ভাগ্যের যে, যাদেরকে আমরা দায়িত্বশীল লোক বলে জনতাম. যাদেরকে ত্রিপুরা রাজ্যের মানুষ একদিন শাসন ক্ষমতায় বসিয়েছিলেন তারাই আজকে দায়িত্বহীনের মত এই পবিত্র স্থানটিকে অপবিত্র করার একটা হীনচক্রান্ত শুরু করেছে। বলা হয়েছে, আমি থাকবনা কিন্তু ইতিহাস থাকবে। ইতিহাস ওদেরকে রক্ষা করবেন। ওদের ছাড়বে না। আমি স্যার, আপনার মাধ্যমে বিরোধী দলের সদস্যদের ও বিরোধী দলনেতাকে জানাতে চাই, ইতিহাসের কথাতো বললেন। সেটা নিজের বিবেকের কাছে একবার প্রশ্ন করুন। তার মর্যাদা আপনারা কতটুকু

দিয়েছেন? উনি উনার বক্তব্যে একের পর এক অসত্য পরিবেশন করে এই বিধানসভার পবিত্রতা নষ্ট করতে চাইছেন। যেগুলি সভার কার্য্য-বিবরণীর মধ্যে আনবেনা। স্পীকার নির্বাচনের সময় তারা বিরোধিতা করেছেন। তারা সভা থেকে বাইরে চলে গেলেন। তারপর আবার বলেন যে, আমরা সবাই মিলে করেছি।

শ্রী মতিলাল সরকার :— পয়েন্ট অব্ অর্ডার স্যার, উনি অসত্য তথ্য দিয়েছেন। স্পীকার সর্বসম্মতভাবে নির্বাচিত হয়েছে।

শ্রী জওহর সাহা (রাষ্ট্রমন্ত্রী) :— মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আজকে প্রশ্নটা কোথায় গিয়ে দাঁড়িয়েছে? এক সময় তারা দাবি করতেন রাজ্য সরকারের অপসারণের জন্য। এ রাজ্যের কংগ্রেস টি. ইউ. জে. এর সরকার যতদিন থাকবে ততদিন আপনারা খুন খারাপি করে পিছনের দরজা দিয়ে সরকারে আসতে পারবেননা। আমরা লক্ষ্য করছি উনারা সেই সমস্ত দাবি থেকে কিছুটা সরে আসছেন। তাদের দলের মধ্যে কোন্দল শুরু হয়ে গিয়েছে প.ক্ষ-বিপক্ষে। আমরা বিরোধিতা করি নাই। আর নিজের দলের থেকে সেই পথ পরিহার করে দল আজকে শুরু করেছে স্পীকারের অপসারণ করতে হবে। কেমন চমৎকার কথা। অভিযোগগুলি কি? স্পীকারের আওতায় নেই, অথচ এখানে বলা হয়েছে যে, রাজ্যের মুখ্যমন্ত্রী আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী নাকি আমাদের ক্রিমিনাল করে দিচ্ছে। আর আমরা নাকি ভাল। কিন্তু ক্রিমিনাল শব্দটাকে যদি তিনি সঠিকভাবে উপলব্ধি করতে পারতেন তাহলে বলতে পারতেন ওদিকে কারা কারা নিজের দলের মধ্যে ক্রিমিনাল রয়েছে। আমি বাইরের কথা বাদ দেব। কত জনের বিরুদ্ধে সুনির্দিষ্ট অভিযোগ আছে। কত জন স্বামীহারা এবং সন্তানহারা মা-বোন রয়েছে জানেন? কে ক্রিমিনাল তৈরী করেছে।

গরীব নিরীহ উপজাতি ভাইদের হাতে আপনারা অস্ত্র তুলে দিচ্ছেন কেন? এখানে নগেন্দ্রবাবুরা আছেন, দ্রাউবাবুরা আছেন, রবীন্দ্রবাবুরা আছেন, ডি. সি. রাংখল বাবুরা আছেন। তারা জানেন যে তাদেরকে কত অত্যাচার সইতে হচ্ছে।

উনারা এই ধরণের ভাওতা দিয়ে মিঠা মিঠা বক্তব্য রেখে এই হাউসের পবিত্রতা নষ্ট করতে চাইছে। উনারা ছেপ দিয়ে লেপ ঢাকতে চাইছেন। অথচ মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমরা দেখেছি পত্র-পত্রিকায় তামিলনাড়ুর যিনি অধ্যক্ষ সেখানে বিরোধী দলকে, বিরোধী দলের কণ্ঠকে স্তব্ধ করে দেওয়ার জন্য তাদের নাকি মিত্র শক্তি সেখানে বিরোধী দলের কণ্ঠকে স্তব্ধ করার জন্য চেষ্টা করা হচ্ছে। প্রতিবাদই হচ্ছে ভারতবর্ষের গণতন্ত্রপ্রিয় মানুষ। ঐ নাগাল্যাণ্ডে কিংবা গোয়ার দিকে আমরা তাকাই সেখানেও তাদের বন্ধু স্পীকার যে ভূমিকা নিয়েছে তা ভারতের গণতন্ত্রের উপর কলংক লেপন করেছে। অথচ আমরা আমাদের এই পবিত্র হাউসে দেখেছি আমরা যখন বিরোধী ভূমিকায় ছিলাম সেই দিন যখন এই স্পীকারের আসন দখল করেছিল, আমাদের কণ্ঠকে তখন স্তব্ধ করে দেওয়া হয়েছিল। আমাদের বলার সুযোগ ছিলনা। আজকে উনারা বলছে যে প্রশ্ন আসেনি। এমন অনেক তথ্য আমরা দিতে পারি। শুধু একটা দুইটা নয় অনেকগুলি। পাঁচ বছরের মধ্যে ৯০ থেকে ৯৫টি প্রশ্নের কোন হদিশ আমি পাইনি।

আমাদের সেইদিন এক মিনিট দেড় মিনিট করে সময় দেওয়া হত। আর আজকে তাদের হাতে সমস্ত অধিকার দেওয়া হয়েছে। উনারা টেবিল ভেঙ্গেছে, মুখ্যমন্ত্রীকে আক্রমণ করেছে, স্পীকারের উপর আক্রমণ করার চক্রান্ত করেছিল এবং উনারা এই হাউসের পবিত্রতা নষ্ট করেছে। উনাদের বিরুদ্ধে মার্শাল লাগায়নি বলে সম্ভবত অপরাধ হয়েছে। স্পীকার যদি ঐ তামিলনাড়ুর মত গোয়ার মত মার্শাল লাগাতেন তাহলে বলতেন, কারণ উনারা শক্তের ভক্ত নরমের যম। সুতরাং এমন একটা শক্ত দাওয়াই স্পীকার উনাদের উপর দেন না বলেই আজকে স্পীকারের বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব আসছে। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, তারা বলেছেন যে আমাদের স্পীকার সাহেব নাকি আমাদের আইনমন্ত্রীর বিরুদ্ধে যখন অভিযোগ আসল, সেটাকে নাকি ধামাচাপা দেওয়ার চেষ্টা করেছেন। এবং আরো কিছু মন্তব্য করেছেন কিন্তু এই প্রসঙ্গে আমরা বলতে চাই যে, অনেকে এখানে তাদের পাণ্ডিত্য জাহির করার জন্য অনেক বড় বড় কথা বলেন। কিন্তু তারা কতজন আমাদের বিধানসভার পরিধিতে অধিকার আছে, আমাদের যে দায়িত্ব আছে এটা সম্পর্কে উনারা কতটুকু সচেতন আছেন? সুতরাং এটা সম্পর্কে উনারা যতক্ষণ পর্যন্ত অবগত না হবেন ততক্ষণ পর্যন্ত দোষারোপ করতে পারবে। আমি অনুরোধ রাখব বিরোধী দলের নেতার কাছে, বিরোধী দলের সদস্যদের কাছে যে, আপনারা এই পথ থেকে সরে আসুন। ভারতের গণতান্ত্রিক ব্যবস্থাকে অস্বীকার করার জন্য আপনারা পেছন থেকে অনেক বার ছুরি চালিয়েছেন। প্রত্যেকবার আপনারা জনগণের কাছ থেকে প্রত্যাখিত হয়েছেন। নতুন করেও যদি আপনারা এই গণতান্ত্রিক ব্যবস্থার উপর আঘাত আনার চেষ্টা করেন তাহলে তার পরিণাম এবং তার প্রতিফলের জন্য আপনাদের প্রস্তুত থাকতে হবে। তাই এই সভার মর্যাদা রক্ষা করার জন্য আমাদের মাননীয় অধ্যক্ষের বিরুদ্ধে যে অনাস্থা প্রস্তাব এনেছেন এটাকে পরিহার করার জন্য আমি আবেদন করব এবং তাদের এই অনাস্থাপ্রস্তাবের তীব্র নিন্দা এবং প্রতিবাদ করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার :**— মাননীয় সদস্য শ্রী দীনেশ দেববর্মা।

**শ্রীদীনেশ দেববর্মা (সালেমা) :**— মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আজকে স্পীকারের বিরুদ্ধে যে অনাস্থা প্রস্তাব আনা হয়েছে তার আর একটি দিক আমি হাউসের সামনে উত্থাপন করছি। প্রসিডিংসের ভোলিয়াম টু, পেইজ নাম্বার ৪৫। এখানে তিনি বলেছেন হাউসের সব মেম্বারদের অবগতির জন্য বলছি ধর্ষণ সংক্রান্ত ব্যাপার হলে এখানে যেহেতু আমি সময় দিয়েছি ফারদার কোন ধর্ষণ সংক্রান্ত ব্যাপার হলে সেটা সাথে সাথে ডকুমেন্ট সাবমিট করতে হবে। কিন্তু আমি এই কথা বলতে চাই যে, নারী বা কোন পুরুষ অত্যাচারিত হলে এবং তার উপর মারপিট করলে বা কারো পরিবারের যদি কেউ খুন হয়ে থাকে তাহলে থানায় এফ আই আর করার সুযোগ আছে কিনা? কাজেই এটা হাউসের মেম্বারদের তার যে মৌলিক অধিকার সেই অধিকারকে সম্পূর্ণ খর্ব করা হয়েছে। গণতান্ত্রিক অধিকারকে সম্পূর্ণ খর্ব করে চুরমার করে দিয়েছে। কোন নারী ধর্ষিতা হলে

আমি এই হাউসে বলতে পারব না, হাউসের দৃষ্টিআকর্ষণ করতে পারব না। যিনি ধর্ষিতা যিনি লাঞ্ছিতা তারা থানায় গিয়ে এফ-আই-আর করতে পারবে না। এটা থানাকে নির্দেশ দেওয়া হয়েছে। এই সমস্ত কোন ঘটনার কোন পুলিশ ষ্টেশন, কোন পুলিশ অফিসার সেটার এফ. আই. আর নিতে পারবে না।

**শ্রীসুধীররঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী) :—** পয়েন্ট অব অর্ডার স্যার, উনাকে এই হাউসে বলতে হবে কোথায় কে এই নির্দেশ দিয়েছে। সেটার প্রমাণ দিতে হবে। আর যদি প্রমাণ দিতে না পারে তাহলে উনি কি করবেন?

( গণ্ডগোল )

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এখানে মাননীয় অধ্যক্ষের বিরুদ্ধে অনাস্থা এনে, উনারা পুলিশের বিরুদ্ধে অভিযোগ করছেন। আমি, বলতে চাই, উনারা পুলিশের বিরুদ্ধে যে অভিযোগ এনেছেন, তার প্রতিটির প্রমাণ উনাদের দিতে হবে।

(ইন্টারেপ্শান)

**শ্রীদীনেশ দেববর্মা :—** ঐ ধর্ষিতা মহিলাকে আপনারা কত টাকা সাহায্য দিয়েছেন?

(ইন্টারেপ্শান)

**শ্রীসুধীররঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী) :—** কাকে বলছেন, খুনি। খুনি তো আমার সামনে আপনাদের দলে বসে আছেন, ত্রিপুরা রাজ্যের মানুষ তা জানে। কাজেই খুনী আমরা নই, আপনারাই খুনী।

(ইন্টারেপ্শান)

**শ্রীমতিলাল সাহা — (রাষ্ট্রমন্ত্রী) :—** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, উনারা কি মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব এনেছেন, নাকি অধ্যক্ষ মহোদয়ের বিরুদ্ধে এনেছেন, তার কিছুই আমি বুঝতে পারছি না। অথচ, স্বরাষ্ট্রমন্ত্রীর বিরুদ্ধে উনারা অনবরত অভিযোগ করে চলেছেন, গালাগালি দিয়ে চলেছেন, এটা কখনও হতে পারে না।

(ইন্টারেপ্শান)

**শ্রীদীনেশ দেববর্মা :—** এই আগরতলা শহরের উপর অঞ্জলী সরকারকে ধর্ষণ করার পর খুন করা হয়েছে এই সম্পর্কে আপনাদের পুলিশ এফ, আই, আর, করেছেন। কিন্তু আপনারা সেই সব ধর্ষণকারী অথবা খুনীদের গ্রেপ্তার করতে পেরেছেন? গ্রেপ্তার করতে পারেননি।

(ইন্টারেপ্শান)

**শ্রীসুধীররঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী) :—** স্যার, আমি এই হাউসে ঘোষণা করছি, উনারা পুলিশের বিরুদ্ধে যে অভিযোগ করছেন, সেগুলির প্রত্যেকটির প্রমাণ উনাদের এই হাউসেই দিতে হবে। নচেত

উনাদের এই সব অভিযোগ প্রত্যাহার করে নিতে হবে।

( ইন্টারেপশান )

শ্রীদীনেশ দেববর্মা :— স্যার, এই যদি হয়, তাহলে কিসের সংবিধান, আর কিসের মৌলিক অধিকার ? এই যে আগরতলা শহরের উপর ভাটি অভয়নগরে একজন মহিলাকে ধর্ষণ করা হয়েছে, তার সংগে যুক্ত একজন আসামীকেও কি গ্রেপ্তার করা হয়েছে ? অথচ আমরা যখন এসব অভিযোগ করি, তখন বলা হচ্ছে যে, এসব বানানো অভিযোগ, এফ, আই, আর করা হল, আসামীকে গ্রেপ্তার করা তো দূরের কথা সাধারণ একটা তদন্ত করা পর্যন্ত হয় না, তারপরে স্পীকার মহোদয় রুলিং দিয়ে বলবেন যে এসব এখানে বলা যাবে না। এটা কি ধরণের রুলিং ? মাননীয় স্পীকার এই রুলিং দিয়ে হাউসের ডিগনিটি নষ্ট করেছেন এবং যারা এটা তৈরী করেছেন তাঁদের শাস্তি হওয়া দরকার। এইরুলিং সঠিক নয়। আমি বলছি ভলিয়ম দুই এবং পেজ ৪৫ অনুযায়ী তিনি এই রুলিং দিতে পারেন না। আমি স্পীকারের চেয়ারকে সম্মান দিয়ে বলছি উনার এই চেয়ারে বসার অধিকার নেই।

মিঃ ডিপুটী স্পীকার :— মাননীয় মন্ত্রী শ্রীরবীন্দ্র দেববর্মা।

শ্রীরবীন্দ্র দেববর্মা ( রাষ্ট্রমন্ত্রী ) :— মিঃ ডেপুটী স্পীকার স্যার, মাননীয় বিরোধী দলের তরফ থেকে যে অনাস্থা প্রস্তাব এখানে এসেছে তার বিরোধিতা করে আমি আমার বক্তব্য শুরু করছি। স্যার, আমি অবাক হয়ে যাই যে যে সদস্যরা এই অনাস্থা প্রস্তাব এনেছেন তারা এই বিধানসভায় কোন সময়ই মাননীয় স্পীকারকে সম্মান দেন নাই। কাজেই তাদের কাছে অনাস্থা ছাড়া কিছু আশা করা যায় না। যেখানে একটা বাজেট সেশন সেখানে সরকারের বিরুদ্ধে তাদের অনাস্থা আনা দরকার ছিল কিন্তু সেটা না করে উনারা মাননীয় স্পীকারের বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব এনেছেন। তাতে প্রমাণ হয় যে সরকারটা ভাল কিন্তু তার স্পীকার ভাল নয়। তাদের সরকারের পক্ষে সম্পূর্ণ আস্থা আছে। স্যার, ত্রিপুরার বিধানসভার ইতিহাসে এটা একটা নজির হয়ে থাকবে। স্যার, এখানে স্পীকারের বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব আনা হয়েছে। সরকার ভাল ই চলেছে, কাজেই তাদের বিরুদ্ধে তো আনা যায় না, সেজন্য স্পীকারের বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব আনা হয়েছে। স্যার, এখানে মাননীয় বিরোধী দলের নেতা বলেছেন, ইতিহাস আছে। হ্যাঁ, আমিও বলছি, ইতিহাস আছে। ১৯৭২-৭৩ সালে। আমি তখন এম, এল, এ ছিলাম না। কিন্তু উনি ছিলেন। সে সময় ১৭ই মার্চ, কলাম নাম্বার টুতে আছে, স্টেট রিলিফের টাকা আড়াই টাকা থেকে পাঁচ সিকা করার প্রতিবাদে উনি উনার পাদুকা ছুঁড়েছিলেন, স্পীকারের মুখ লক্ষ্য করে।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :- মাননীয় ডেপুটি স্পীকার স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী স্কুলে কবে ছাত্র হয়েছেন। সে সময়তো উনি হাফপ্যান্ট পরতেন ফুলপ্যান্ট তখনও পাননি।

শ্রী রবীন্দ্র দেববর্মা ( রাষ্ট্রমন্ত্রী ) :— উনি হাফপ্যান্টের কথা বলেছেন। হ্যাঁ, উনারা হাফপ্যান্ট পরিয়ে

লাল টুপি মাথায় দিয়ে হাতে লাঠি দিয়ে পাঠাতেন। বলতেন শান্তি সেনা। স্যার, এখানে মাননীয় সদস্য মতিলাল সরকার মহোদয় অভিযোগ এনেছেন, উনি ভাল ছাত্র, সবচেয়ে আগে আসেন। কিন্তু উনি যদি গাছ তলায় বসে থাকেন, জমা না দেন, তাহলে অন্যায় কার ? এখানে লেখা থাকবে কয়টার সময় জমা পড়বে। সব থেকে আগে এসে যদি লবিতে বসে থাকেন তবে সবার আগে এসেও কোন কাজ হবে না। সময় হচ্ছে, সাড়ে নয়টা থেকে সাড়ে দশটার ভেতর জমা দিতে হবে। তারপর আসলে তো সুযোগ পাবেনই না। আর একটা অভিযোগ এনেছেন, প্রশ্ন করলে এলাউ করা হয় না। বিধায়কদের নিয়ম নীতি আছে। সুনির্দিষ্ট ভাবে প্রশ্ন করা না হলে তা বাতিল করা হয়। আপনাদের আমলে আমাদের শত শত প্রশ্ন বাতিল করেছেন সুনির্দিষ্ট ভাবে আনা সত্বেও। স্যার আমরা দেখছি, বেশীর ভাগ প্রশ্নই এই সভায় বিরোধী দলের থেকেই থাকে। আজকেও আছে। সেখানে যদি বলা হয়, প্রশ্ন তাঁদের এলাউ হচ্ছে না। তা মোটেই বিশ্বাসযোগ্য নয়। আর একটি অভিযোগ এখানে আনা হয়েছে মাখন বাবু আর কাকে যেন ধরে বের করে দেওয়া হয়েছে। স্যার, আপনার নিশ্চয়ই মনে আছে, আপনি তখন বিরোধী আসনে ছিলেন, সে সময় আপনাকে এবং আমাকে ঘাড় ধরে বের করে দেওয়া হয়েছিল। বিধায়কদের বের করতে যে নিয়ম ছিল সে নিয়মও আমাদের ক্ষেত্রে মানা হয়নি। বের করতে হলে নেইম করতে হয়। কিন্তু আমাদের তা করা হয়নি। দশরথ বাবু বলেছেন, উনাদের বের করে দাও, কাজেই ঘাড় ধরে বের করে দেওয়া হয়েছে।

কিন্তু আমাদের একই নিয়মে করা হলো না। মাননীয় দশরথ বাবু একটা কথাও বললেন না আমদেরকে ধাক্কা দিয়ে বের করে দেওয়া হলো। এখন তো বিধানসভায় এই রকম করা হয় না। এখন বিধানসভার নিয়ম মাফিক এটা করা হয়। ওঁরা নিশ্চয়ই বুঝবেন যে আমাদের মানানীয় স্পীকারের কতটুকু নিরপেক্ষতা থাকলে পরে উনি উনার বিরুদ্ধে আনীত প্রস্তাবকে গ্রহণ করে হাউসে আলোচনার সুযোগ দিয়েছেন। এটাই গণতন্ত্রের সবচেয়ে বড় কথা এবং এখানেই তিনি গণতন্ত্রের পরিচয় দিয়েছেন। উনাদের আমলেতো আমরা এটা আশাই করতে পারি না। আমি একবার বিধানসভায় প্রশ্ন এনেছিলাম যে—তৎকালীন মাননীয় মুখ্যমন্ত্রী নৃপেন বাবুর বিদেশ গিয়ে চিকিৎসা করানো বাবদ কত টাকা খরচ হয়েছে। আমার প্রশ্ন ডিজ-এলাউ করে দেওয়া হয়েছিল। আর এখন উনারা এসে এখানে বলছেন সমস্ত এড্‌মিট করতে হবে। স্যার, এখানে উনারা বলছেন সমস্ত এম, এল, এ-দেরকে নাকি মাননীয় মুখ্যমন্ত্রী ব্লুপ্রিন্ট তৈরী করেছেন। স্যার, উনাদেরতো প্রথমে খুন করতে হবে, সার্টিফিকেট নিতে হবে, খুনের স্কুলে বি, এ পাশ করতে হবে, তারপর এম, এল, এ করা হয়। তাঁদের প্রতিটি এম, এল, এ'র বিরুদ্ধে খুনের কেস আছে স্যার। মাননীয় বিরোধী দলনেতার পশ্চিমবঙ্গে কাক-দ্বীপের ঘটনায় উনার নাম নেই এই কথা বলতে পারবেন ? উনি নিশ্চয়ই সেই স্কুলের ছাত্র। স্যার, আমরা নাকি খুনের আসামী। আমরা যদি কেউ ভুলক্রমে খুন করে থাকি তাহলে সেটা আমরা আপনাদের কাছ থেকেই শিখেছি। আমরা চেষ্টা করছি এটা যাতে না হয়। মিঃ ডেপুটি স্পীকার স্যার, মাননীয় স্পীকারের বিরুদ্ধে যে অনাস্থা প্রস্তাব আনা হয়েছে এটা ইচ্ছাকৃত ভাবে, ব্যক্তিগত আক্রমণের জন্য এটা আনা হয়েছে। স্যার, মাননীয় সদস্য দীনেশ বাবু এখানে ধর্ষণের কথা বলেছেন। ধর্ষণ এদের অভ্যাস হয়ে গেছে। এই সম্পর্কে মাননীয়

এগ্রিকালচার মিনিস্টার একবার প্রমাণ করে দিয়েছেন—যে লিস্ট উনারা সাবমিট করেছিলেন, সেখানে পুরুষের নামও রয়েছে। থানায় গেলে এফ, আই, আর করা হয় না বলে উনারা এখানে বলছেন। পুরুষের নামে যদি এফ আই আর করা হয় তা হলে থানা কর্তৃপক্ষ এটা কি করে গ্রহণ করবে। স্যার, আমি বলছি যে, আজকে এই অনাস্থা প্রস্তাব আনা হয়েছে উদ্দেশ্যপ্রণোদিত ভাবে। তাই আমি বলছি এখনও সময় আছে আপনারা অনাস্থা প্রস্তাব প্রত্যাহার করে নিন। জনসাধারণ আপনাদেরকে সমর্থন করবেন। অন্যথায় আপনারা এখন বিরোধী দলে আছেন, পরে নর্দমায় ফেলে দেবে। এই বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :— এটা এ্যাকসপাঞ্জ করা হোক। উনি বর্বরের মতো কথা বলছেন। এই বর্বরতা এখানে চলবে না। এই হাউসে বর্বরতা চলবে না। বর্বরতার জায়গা এটা নয়। যে নারী ধর্ষণ সম্পর্কে এই মন্তব্য করতে পারে তার জায়গা এটা নয়।

( ইন্টারাপশান )

মিঃ ডেপুটি স্পীকার :— মাননীয় সদস্য শ্রীগোপালচন্দ্র দাস।

শ্রীগোপালচন্দ্র দাস (শালগড়া) :— স্যার, আমি যে কথাটা বলতে চাই যে সংসদীয় গণতন্ত্রের ইতিহাসে স্পীকারের পদমর্যাদা খুব সম্মানের। কিন্তু আমরা লক্ষ্য করেছি যে, ত্রিপুরার বিধানসভার ইতিহাসে অতীতের যে সমস্ত নজীর আছে এবং যে সমস্ত মাননীয় ব্যক্তিগণ স্পীকারের পদটাকে অলংকৃত করেছেন মর্যাদা দিয়েছে কিন্তু আজকে এই জোট সরকারের মন্ত্রীদের দৌলতে তাঁরা সেই পদমর্যাদাটাকে কলংকৃত করেছেন। স্যার, আমরা দেখছি যে স্পীকার ইমপারশিয়াল হয় এটা ভারতবর্ষের গণতন্ত্রের ইতিহাসে এবং পৃথিবীর গণতন্ত্রের ইতিহাসে এই সমস্ত বিভিন্ন রুলস্ আমরা লক্ষ্য করেছি এবং তাঁরা বিখ্যাত হয়ে আছেন। কিন্তু আমরা দেখছি স্যার, আমাদের ত্রিপুরা রাজ্যের বিধানসভার বর্তমান যে স্পীকার তাঁর নীরপেক্ষতার রুলিং এর ক্ষেত্রে পক্ষপাতদুষ্টতা এটা তিনি এড়াতে করতে পারেননি। কারণ

১। সিরিজ—২, ভলিউম—১, তারিখ ১১.৭.৮৮, পৃষ্ঠা ৩৯ সেখানে বিদ্যাচন্দ্র দেববর্মা রাস্ট্রমন্ত্রী জওহর সাহা সম্পর্কে মন্তব্য করায় তা এ্যাকসপানজড্ করা হল।

কিন্তু সিরিজ—২, ভ:—২, তারিখ ১১-৭-৮৮ইং পৃষ্ঠা ৪২তে উল্লেখ রয়েছে।

শাসক দলের বিধায়ক শ্রীধীরেন্দ্র দেবনাথ বিরোধী দলের বিধায়ক শ্রীবিদ্যাচন্দ্র দেববর্মাকে 'উনি একটি খুনের নায়ক' বলে আখ্যায়িত করলেন। বিদ্যাচন্দ্র দেববর্মা পয়েন্ট অব্ অর্ডার তুলে প্রতিবাদ করলেন। মাননীয় স্পীকার তা গ্রাহ্য করলেন না।

২। সিরিজ—২, ভ:—৩, তারিখ ১৮-৭-৮৮, পৃষ্ঠা ৪। সেখানে তৃতীয় বেতন কমিশনের রিপোর্ট হাউসে পেশ করার জন্য যখন বিরোধীপক্ষ থেকে মাননীয় মুখ্য মন্ত্রী তথা অর্থমন্ত্রীর কাছে দাবী করা হল, তখন মুখ্যমন্ত্রী সভায় কি বলছেন? স্যার, তৃতীয় বেতন কমিশনের রিপোর্ট বামফ্রন্ট সরকার এই হাউসে পেশ করেনি। বাদল চৌধুরী সাপ্লিমেন্টারী এনে বলেন মুখ্যমন্ত্রী এখানে অসত্য ভাষণ দিয়েছেন। তৃতীয় বেতন কমিশনের

রিপোর্ট এই সভায় পেশ করা হয়েছে। সেটাকে চাপা দেওয়ার উদ্দেশ্যে সেটা এড়িয়ে গেলেন সেখানে স্পীকার তাকে সেই সুযোগ করে দিলেন। কাজেই এই যে ঘটনা সভাকে বিনষ্ট করা যেটা সেখানে মুখ্যমন্ত্রী দাবী। স্পীকার তাকে সুযোগ করে দিলেন। স্যার, আমরা আরো লক্ষ্য করেছি যে "সিরিজ—৪, ডঃ—৫ তারিখ—৬-৪-৮৯ দি সেলারীস এণ্ড এলাউন্স অব মিনিস্টার (ত্রিপুরা) (৬-এ্যামেণ্ডমেন্ট) বিল, ১৯৮৯ এই হাউসে সেখানে আলোচনায় কোন সুযোগ দেওয়া হল না। আলোচনার কোন সুযোগ না দিয়েই সেটাকে পাশ করিয়ে নেওয়া হল। বিরোধীরা সেখানে দাবী করলেন আলোচনার সুযোগ দিতে হবে। আমরা দাবী তুললাম। কিন্তু আলোচনার সুযোগ না দেওয়াতে আমরা সেখানে বাধ্য হলাম ওয়াক আউট করতে। কাজেই এই সম্পর্কে স্পীকারের দৃষ্টি আকর্ষণ করার পর উনি বললেন "অভার বার্ডেন বিজনেস সেজন্য আপনাদের আলোচনা করার সুযোগ দিতে পারলামনা।" গণতান্ত্রিক ইতিহাস এই ধরণের কোন ঘটনা যেখানে রাইট অব মেম্বারস, সদস্যদের অধিকারকে যে কোন গুরুত্বপূর্ণ বিষয় সম্পর্কে সদস্যদের মতামত জানানো, আলোচনা করার সুযোগ না দেয়ায় উনি একটা নজীর সৃষ্টি করলেন। কোন গণতান্ত্রিক ইতিহাসে এই নজীর নেই স্যার, আমরা দেখেছি, এইখানে সিরিজ—৭ ডঃ—১ তারিখ—৯-৩-৮৮ সেখানে একটা রিজলিউশান মুভ করা হয়েছিল যে ত্রিপুরার কংগ্রেস এবং যুব সমিতি জোট সরকার ক্ষমতায় আসার পর থেকে গত দুই বছরে যে সকল অবৈধ, অবাঞ্ছিত অপব্যয় (ওয়েস্ট-ফুল এক্সপেনডিচার) সংগঠিত করেছে, সেই সম্পর্কে সম্যক তদন্ত করে সভার সামনে একটি রিপোর্ট উপস্থাপন করার জন্য এই সভায় নিম্নলিখিত সদস্যদের নিয়ে একটি সর্বদলীয় কমিটি গঠন করা হোক।

সদস্যদের নাম :

১। শ্রীমানিকলাল রায় (চেয়ারম্যান)
২। শ্রীবুদ্ধ দেববর্মা সদস্য
৩। শ্রীদিনাচন্দ্র রাখাল ,,
৪। শ্রীঅমল মল্লিক ,,
৫। শ্রীসুশীলকুমার চাকমা ,,
৬। শ্রীকেশব মজুমদার ,,
৭। শ্রীনকুল দাস ,,
৮। শ্রীবিদ্যাচন্দ্র দেববর্মা ,,
৯। শ্রীগোপাল চন্দ্র দাস ,,

এই রিজলিউশানটাকে একটা নেগেটিভ অ্যামেণ্ডমেন্ট এনে সেখানে উল্লেখ করা হল যে "ইন দি সেকেণ্ড লাইন অব দি রিজলিউশান দি ওয়ার্ডস, "র থেকে গত দুই দি ডিলিটেড এণ্ড সাবস্টিটিউটেড চাই' পূর্বে বামফ্রন্টের বিগত ১০"

স্যার, এই ধরণের নেগেটিভ অ্যামেণ্ডমেন্ট কোন গণতান্ত্রিক ইতিহাসে নাই। স্যার, পার্লামেন্ট প্রেকটিস অ্যাণ্ড প্রসিডিউর কাউল অ্যাণ্ড সাকদেরের পৃষ্ঠা ৫৫৭ এইখানে পরিষ্কার উল্লেখ আছে এই

ধরণের কোন নেগেটিভ অ্যামেণ্ডমেন্ট হয়না। আমাদের মাননীয় স্পীকার, সেই সুযোগ করে দিলেন, তাদের সেই অপকীর্তিকে ঢাকার জন্য জনগণ যাতে জানতে না পারে, যাতে সেগুলি প্রকাশ না হয়ে পড়ে। কাজেই, স্পীকারের যে মর্যাদা সেই মর্যাদা তিনি রক্ষা করতে পারছেননা। স্যার, আমাদের সদস্য মতিলাল সরকার উল্লেখ করেছেন, কিভাবে বিরোধী দলের সদস্যদের গুরুত্বপূর্ণ প্রশ্নগুলি বাতিল করা হয়। স্যার, আপনার নজরে আনার জন্য, হাউসের নজরে আনার জন্য উল্লেখ করতে চাই আজকের যেখানেও শাসক দলের সদস্য তার একটা প্রশ্ন সেটার কোন স্পেসিফিক বক্তব্য নাই, তারপরও সেটা অ্যাকসেপ্ট হয়েছে। প্রশ্নটা হচ্ছে, আজকের অ্যাডমিটেড কোয়েশ্চান-নং ১২৬, অমল মল্লিকের। প্রশ্নটি হল "বিলোনীয়া মহকুমার অধীনে রাজনগর ও বগাফা ব্লকের অন্তর্গত এমন কতগুলি গ্রাম আছে যেখানে বৈদ্যুতিক লাইন টানা হয়েছিল। কিন্তু বিদ্যুৎ সরবরাহ না করাতে বর্তমানে অনেকগুলি গ্রামের বৈদ্যুতিক পোষ্ট বা তার নাই; কোন গ্রামের নাম উল্লেখ নাই কিন্তু সেটা অ্যাডমিটেড হল, আর বিরোধীদের স্পেসিফিক প্রশ্ন থাকা সত্ত্বেও সেগুলি বাতিল হয়ে যায়। স্যার, আমাদের ২৯টা প্রশ্ন আমার কাছে চার্টটা আছে সেগুলি কিভাবে বাতিল করে দেওয়া হয়েছে। এরমধ্যে ১২টা প্রশ্নই হচ্ছে, স্বরাষ্ট্র দপ্তরের। আপনার অবগতির জন্য এই হাউসে তালিকাটা আমি দিতে চাই। কিভাবে আমাদের অধিকারকে কারটেইল করা হচ্ছে, কিভাবে মাননীয় স্পীকার একতরফাভাবে বিরোধী সদস্যদের অধিকারকে কারটেইল করছেন, এইটা বুঝতে পারবেন।

কাজেই, মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এই কারণে আজকে হাউসে যে ঐতিহাসিক মোশান আনা হয়েছে যে স্পীকার তার নিরপেক্ষতা বজায় রাখতে পারছেন না, এই কারণে এই চেয়ারে বসার তার কোন যোগ্যতা নেই। আমি আশা করি হাউস সর্বসম্মতিক্রমে রিজিউলিউশানটা পাশ করাবেন।

**মিঃ ডেপুটি স্পীকার :—** মাননীয় রাষ্ট্রমন্ত্রী শ্রীরতন চক্রবর্তী।

**শ্রীরতন চক্রবর্তী** ( রাষ্ট্রমন্ত্রী ) :— মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমার মনে হয় খুব সম্ভবত ত্রিপুরার সংসদীয় ইতিহাসে এই প্রথম একজন স্পীকারের বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব এসেছে। সম্ভবতই আমি আশা করি এবং বিশ্বাস করি এইটা অত্যন্ত গুরুত্বপূর্ণ প্রশ্ন এবং মোশান কাজেই, প্রত্যেক সদস্যের অত্যন্ত সংযত ও সংযমীভাবে এইটা নিয়ে আলোচনা করা দরকার। প্রথমে মাননীয় বিরোধী দলনেতা খুব সুন্দরভাবে শুরু করেছিলেন এবং এই কথা তিনি উল্লেখ করেছিলেন যে, স্পীকারের পদটি অত্যন্ত সম্মানিত পদ। সুতরাং এই আসনটি নিয়ে আলোচনার সময় আমাদের যথেষ্ট সতর্ক হওয়া দরকার, যদি আমরা পার্লামেন্টারী ডেমোক্রেসীকে বিশ্বাস করি, এমন কিছু আলোচনা করা হবে না যাতে এই আসনের মর্যাদাটাকে হানি করে। কিন্তু দুর্ভাগ্যের বিষয় দীর্ঘ সংসদীয় অভিজ্ঞতা সম্পন্ন অনেক বিরোধী নেতা ও নেতৃবৃন্দরা এখানে আছেন, বিরোধী দলনেতা দুর্ভাগ্যবশতঃ উনি নিজেই এইটা মানলেন না। পরবর্তী সময়ে তিনি নিজে নিশ্চয়ই জানেন এমন কতগুলি প্রশ্ন আলোচনা করতে চাইলেন, যেগুলি কোন অবস্থাতেই

আইন মোতাবেক বা পার্লামেন্ট প্রসিডিউরে আসে না এবং আরও একটা জিনিষ সুন্দরভাবে লক্ষণীয় যে, মাননীয় সদস্য মতিলাল সরকার ও গোপালবাবু ওনারা মোটামুটি আমার যতটুকু মনে হয়, এই হাউসের আইন অনুযায়ী হাউসের ভিতরে যে সমস্ত জিনিষগুলি ঘটেছে সেইগুলি নিয়ে আলোচনা করেছেন, এইটা স্বাভাবিক এবং শোভন বলেই আমি বিশ্বাস করি এবং এইটা করলেই হাউসের গুরুত্ব ও সাধারণ মানুষকে নিয়ে আমরা যে রাজনীতি করি তাদেরকেও সম্মান জানানো হবে। যাই হোক আমার সময় বোধ হয় বেশী নাই, আমি কয়েকটা পয়েন্ট নিয়ে আলোচনা করতে চাই। এখানে যে নো-কনফিডেন্স মোশান এনেছেন সেটা খুবই ভাল, কিন্তু আইনের পথে গিয়ে আইন ভাঙ্গার খেলাটা কেন? এই বিষয়ে আমাদের একটা সংশয় জেগেছে যে আইন আমরা মানব বলছি। কিন্তু আইন আমরা মানছি না, এইটা একটা ক্রাইসিস। দ্বিতীয়তঃ একটা জিনিষ আমার মনে হয়না যে মাননীয় বিরোধী সদস্যারা বলবেন কিনা যে এইটা কনভেনশন, যখনই স্পীকার কোন রুলিং দেন বা কোন প্রশ্নকে ডিজএলাউ করেন তখন সঙ্গে সঙ্গে উনি এই কথাটাও বলেন যে আপনারা আমার সঙ্গে আমার কক্ষে দেখা করবেন এবং আলোচনা করবেন। আমি জানিনা মাননীয় কোন বিরোধী সদস্যরা আজ পর্যন্ত স্পীকারের কক্ষে গিয়ে এই সম্পর্কে কোন আলোচনা করেছেন কিনা এবং সেখানে তাদের কোন ডিস-সেটিসফেকশান আছে কিনা, মনে হয় নাই আমার যতটুকু জানা আছে। যাই হোক এইটা আপনারা সবাই জানেন, আমাদের অনেকের চাইতে আপনাদের অনেক অভিজ্ঞতা অনেক বেশী, অনেক দিন আগে থেকে এই বিধানসভায় আসছেন আপনারা স্পীকারের রুলিংকে কোন দিন চ্যালেঞ্জ করা যায় না, এইটা আমাদের নূতন করে বলতে হচ্ছে, এইটাই আমাদের দুর্ভাগ্য। এখানে মাননীয় বিমলবাবু আছেন তিনি বেশ কিছুদিন ডেপুটি স্পীকার হিসাবে কাজ করছেন, এই সম্পর্কে ওনার অভিজ্ঞতা খুব বেশী থাকার কথা। শুধু তাই নয় আমি মাননীয় সদস্যদের একটু মনে করিয়ে দিতে চাই যে, এইভাবেই যদি চ্যালেঞ্জ করা হয় এবং আইন ভাঙ্গা হয় আমি এইটা আপনাদেরকে আইন মোতাবেক বলছি তাহলে কিন্তু এর বিরুদ্ধে প্রিভিলেজ আনা যায় এবং কনটেম্ট অফ্ হাউসে পারার সম্ভাবনা থেকে যায়। কাজেই, এমন কিছু করা ঠিক হবে না যাতে আমাদের কারও কোন সদস্যের ব্যক্তিগত অধিকার ক্ষুণ্ণ হয়। আইন যদি আইনের পথে চলে তাহলে কিন্তু সেখানে কনটেম্ট অফ্ হাউস হওয়ার সম্ভাবনা বেশী। কাজেই, এই দিকেও আমি মাননীয় বিরোধী সদস্যদের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আর একটা জিনিষ আমার অবাক লেগেছে যে আমাদের প্রাক্তন মুখ্যমন্ত্রী বর্তমান মাননীয় বিরোধী দল নেতা খুব আন-কনভেনশনাল বোধ হয় ডেইটটা আমার ঠিক মনে নেই, তিনি খুব মুক্ত কণ্ঠে আমাদের স্পীকারের প্রশংসা করেছিলেন সেদিন আমাদের অনেক বন্ধুদের সংশয় জেগেছিল। হঠাৎ মাননীয় বিরোধী দলনেতা স্পীকারের এত প্রশংসা করছেন কেন। খুব সম্ভবতঃ উনি বলেছিলেন "এই রকম স্পীকার আর আসেনি", এত সুন্দরভাবে উনি হাউসকে পরিচালনা করেছেন। "আমি জানি না কবে থেকে এই অধিকার ভঙ্গ হয়েছে বা কোথায় তার চিড় ধরেছে বা এর উদ্দেশ্যটা কি, কেন ওরা হঠাৎ স্পীকারের বিরুদ্ধে লেগে গেলেন। যাই হোক, আর একটা জিনিষ এর মধ্যে আমি বলতে চাই আপনারা অনেকেই হয়তো জানেন না। আমাদের স্পীকারদের যে কনফারেন্স হয়, যে কমনওয়েলথ কনফারেন্স হয়

তাতে আমাদের এখান থেকে একজন যায়। আর পশ্চিমবঙ্গ থেকে গত কনফারেন্সেও স্পীকার ও ডেপুটি স্পীকার দুই জনেই গিয়েছিলেন এবং এইটাই সব সময় চলছে, এইটা আমি আর নতুন করে বলতে চাই না।

যেটা স্বাভাবিকভাবেই মনে হয়েছে এইটা নিয়ে এই হাউসে অনেক উত্তেজনা সৃষ্টি হয়েছে যে, রেপ কেসের ব্যাপারে যে কথাটা উঠেছে মাননীয় স্পীকারের ভূমিকা সম্পর্কে এখন প্রাইমাফেসীতে এইটা কিভাবে প্রযুক্ত হবে। এইখানে কিছুক্ষণ আগে মাননীয় মন্ত্রী শ্রীরবীন্দ্র দেববর্মা বলেছেন, এখন যদি দেখা যায় যে এই রেপের যে তালিকা আনা হয়েছে, তাতে মহিলাদের নাম না থেকে পুরুষের নাম থাকে তাহলে সেটা প্রাইমাফেসিতে স্পীকারের পক্ষে প্রযুক্ত করা সম্ভব নয়। সেখানে প্রাইমাফেসি আসার কোন যৌক্তিকতা থাকে না। অটোমেটিক্যালী সেখানে তার যৌক্তিকতা হারিয়ে যায়।

**শ্রীকেশব মজুমদার** (কাকড়াবন) :— পয়েন্ট অব অর্ডার স্যার, এখানে মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে, এই হাউসে যে সকল রেপ কেস রেকর্ড করা হয়েছিল তারমধ্যে পুরুষের নাম রয়েছে, আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে জানতে চাই যে, তিনি এমন কোন ইনস্ট্যান্স দেখাতে পারেন কি না যে এই ধরণের কোন লিস্টে কোন একজন পুরুষের নাম রয়েছে। স্যার, এই ব্যাপারে আপনার একটা রুলিং চাই।

**মিঃ ডেপুটি স্পীকার**— বসুন, এইটা পয়েন্ট অব অর্ডার হয় না।

(ট্রেজারী বেঞ্চে উপবিষ্ট মাননীয় সদস্যরা বলতে থাকেন এই ধরণের অনেক নাম রয়েছে)

**শ্রীরতন চক্রবর্তী** (রাষ্ট্রমন্ত্রী) :— কাজেই, মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি যেটা বলতে চেয়েছিলাম যে, এইভাবে মাননীয় স্পীকারের বিরুদ্ধে যে 'নো-কনফিডেন্স' মোশান তাঁরা এনেছেন এবং তারপরে এই হাউসে যেভাবে আলোচনা চলছে সেটা আমাদের মনে সংশয় জেগেছে যে, তাদের বক্তব্যের মধ্যে এইটা পরিষ্কার, যতটা না তারা মাননীয় স্পীকারের বিরুদ্ধে বলছেন তার চাইতে অনেক বেশী এই মন্ত্রীসভার বিরুদ্ধে তাঁদের উষ্মা প্রকাশ করেছেন।

এইক্ষেত্রে উনারা যে প্রসঙ্গ তোলেছেন এবং কিছুক্ষণ আগেও যেটি নিয়ে বিতর্ক উঠেছিল মাননীয় মন্ত্রী শ্রী রবীন্দ্র দেববর্মার সঙ্গে এইখানে আমি আপনার অবগতির জন্য বলছি পার্লামেন্টারী প্র্যাকটিস্ এণ্ড প্রসিডিউরে ৩৮৯ পৃষ্ঠায় লেখা রয়েছে—

"It is now established that the question on matters which comes under the control of the Speaker are dis-allowed and the information when directed by the Speaker may be supplied to the Members or to the Speaker."

এইখানে পরিষ্কারভাবে মাননীয় স্পীকারের কতটুকু অধিকার আছে এবং আমাদের কতটুকু অধিকার আছে সেটা স্পেসিফাই করে দেওয়া হয়েছে।

**শ্রীসমর চৌধুরী** (বনপুর) :— পয়েন্ট অব্ অর্ডার স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে,

একটা প্রাইভেট মেম্বারস্ রেজিলিউসানকে স্পীকার তাঁর নিজের চেয়ারে বসে সম্পূর্ণ বদল করে ফেললেন। সেই প্রস্তাবের একটা জায়গায় সমান্য একটু এমেণ্ডমেন্ট করে সেটাকে একেবারে বদলে ফেলা এবং এমন কি মূল যে প্রস্তাবটা ছিল সেটাও বদল করে ফেলে দিয়ে প্রাইভেট মেমবারস্ এর নামও বদল করে দিলেন। এইটা কোন রুলস্ অব প্রসিডিউর-এ করা হলো ?

**মিঃ ডেপুটি স্পীকার :—** বসুন, এইটা পয়েন্ট অব্ অর্ডার হয় না।

**শ্রীরতন চক্রবর্তী** (রাষ্ট্রমন্ত্রী) :—যাইহোক স্যার, আমি যেটা বলতে চাইছিলাম যে, মাননীয় সদস্যদের দীর্ঘদিনের সংসদীয় লাইনে অভিজ্ঞতা রয়েছে কাজেই, আমি তাঁদের অনুরোধ করছি যে, অন্ততঃ আপনারা এই বিধানসভার পবিত্রতা রক্ষা করুন, এই বিধানসভা যেভাবে অতি সুন্দর ভাবে পরিচালিত হচ্ছে তাতে বাঁধার সৃষ্টি করবেন না, এইক্ষেত্রে আমি মাননীয় বিরোধী দলের নেতার সঙ্গে একমত উনি সেদিন যা বলেছিলেন আমি আজকে তা আবার বলছি যে, আমাদের মাননীয় স্পীকার সাংবিধানিক ভাবে আইন মোতাবেক এই বিধানসভা অতি সুন্দরভাবে পরিচালন করেছেন। সেই কারণে আমি তাদের এই প্রস্তাবের বিরুদ্ধে মত পোষণ করি এবং আশা করি এতে হাউসের সকল মেম্বাররা একমত হয়ে অন্ততঃ এই ত্রিপুরা রাজ্যে আপনারা নজীর সৃষ্টিকারী যে প্রস্তাব এনেছেন সে প্রস্তাবটি প্রত্যাহার করে নেবেন। ধন্যবাদ।

**মিঃ ডেপুটি স্পীকার :—** মাননীয় সদস্যগণ, আমাদের নির্ধারিত সময় শেষ হতে চলছে। উভয় পক্ষের আরও অনেক বক্তা রয়েছেন। আমি সময় দিতে পারছিনা। এখন আমি শেষ করতে চাই মাননীয় মুখ্যমন্ত্রীকে কিছু বলার সুযোগ দিয়ে।

**শ্রীসুধীররঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) :— স্যার, এটা অত্যন্ত দুঃখের এবং পরিতাপের ব্যাপার যে মাননীয় বয়ঃবৃদ্ধ বিরোধী দলনেতা ও অপর কয়েকজন মাননীয় সদস্য স্পীকারকে অপসারণের জন্য একটা অনাস্থা প্রস্তাব এনেছেন। যে প্রস্তাবটা এখানে এসেছে, সেটা মাননীয় উপাধ্যক্ষ মহোদয় আইন মাফিক সেটা বাতিল করে দিতে পারতেন। বিধানসভার যে নিয়ম আছে, সেই নিয়ম মাফিকই সেটাকে বাতিল করতে পারতেন। কারণ, এখানে কোন সুনির্দিষ্ট অভিযোগ আনা হয় নাই। আর এমন কিছু অভিযোগ এখানে এনেছেন যেগুলি তিনি এখানে আনতেই পারেননা। তবে তাঁর বিরুদ্ধে একটা অভিযোগ তোলা হয়েছে যে তিনি নাকি তাদেরকে কোন সুযোগই দেন না। মাননীয় বিরোধী দলনেতা এখানে যে সমস্ত বক্তব্য রেখেছেন তার সংগে এখানে যে প্রস্তাবটি আনা হয়েছে সেটার কোন মিল নেই বললেই চলে। আমি জানি না ধান ভাংগতে গিয়ে শিবের গীত গেয়েছেন কিনা। কারণ, তিনি নিজেই বলেছেন যে, লাইট হার্টেডলি কিছু আনবনা। কিন্তু তিনি লাইট হার্টেড এনেছেন। কারণ, দি অফিস অব দি স্পীকার ইজ এন অগাস্ট ওয়ান। দি ওয়ান হু স্যুড্ বী গোন্ অল রেসপেক্ট বাই এভরি সেকশান অব দি হাউস।

স্যার. তিনি এখানে বলেছেন যে, রাজ্যের মুখ্যমন্ত্রী নাকি সবাইকে ক্রিমিনাল করে দিচ্ছেন। উনার দলের এম. এল. এ. বা উনি নিজে কিসের থেকে মুক্ত? ক্রিমিনাল এক্টের থেকে? ক্রিমিনালিটিজ দি বেসিক প্রিন্সিপাল অব্ দি পার্টি। আর তারাই আজকে বলছে যে আমরা নাকি ক্রিমিনাল।

স্যার, গত ১০টি বৎসরে আমরা দেখেছি যে রক্ত না দেখে উনার ঘুম আসত না। কত রক্ত গত ১০ বছরে ঝড়েছে। দাংগা হয়েছে, কত মায়ের কোল শূন্য হয়েছে। আর আজকে তিনি খুব সাধু হয়েছেন—শান্ত হয়েছেন। আজকেও তিনি এর থেকে মুক্ত নেই। এ, টি, টি, এফ তৈরী করেছেন। সেই পাহাড়ের নিরীহ ট্রাইবেলদের তিনি খুন করাচ্ছেন। তিনি আবার ট্রাইবেল দরদী। তাদের উপর অত্যাচার করেছেন। উনি এখন সাধু-সন্ত মানুষ।

স্যার, আমি এখানে বিধানসভার রেকর্ড থেকে এইটুকু বলতে পারি যে সমস্ত নোটিশ বিরোধী দলের সদস্যরা দিয়েছেন এবং রুলিং পার্টি থেকে দিয়েছেন তার মধ্যে বিরোধীদের বেশী গ্রহণ করা হয়েছে। আর সেই স্পীকারের বিরুদ্ধে বলছেন যে, তাদেরকে কিছুই সুযোগ দেওয়া হয় না। তারা এখানে স্পীকারকে পর্যন্ত টেনে আনলেন, কারণ, তাদেরকে নাকি সুযোগ দেওয়া হয়নি। স্যার, আমার সময় বেশী নেই, তাছাড়া ট্রেজারী বেঞ্চের অনেকেই এই সম্বন্ধে বলে গেছেন, আমি আর সেগুলির পুনরাবৃত্তি করতে চাই না। তবু, আমাকে বলতে হচ্ছে যে নোটিশটা তারা দিয়েছেন, সেটা ঠিক মত দেননি, সেটার মধ্যে অনেক ত্রুটি বিচ্যুতি রয়ে গেছে, ফলে পুরো নোটিশটাই ভ্যাগ, এটাকে কোন মতেই গ্রহণ করা যায় না। এটা সত্যি কথা যে বিধানসভা চলাকালীন বিধানসভার অনেকগুলি নিয়ম কানুন মেনে স্পীকার মহোদয়কে চলতে হয়, আর সেই সব নিয়ম কানুন মেনে চলার জন্য অনেক সময়েই এই সভার সদস্যরা যা কিছু বলতে চান, তা অপ্রাসঙ্গিক হলে স্পীকার মহোদয়কে কঠোর হতে হয়, ফলে উনি সেই সব সদস্যদের খুশী করতে পারেন না। কাজেই, নিয়ম কানুনে বাঁধা স্পীকার মহোদয়কে অনেক সময়েই সদস্যদের বিরাগ ভাজন হতে হয়, এটা কোন অস্বাভাবিক ব্যাপার নয়, তবু আমাদের স্পীকার মহোদয়ের সিদ্ধান্তকে মেনে নিতে হয়। কিন্তু আমাদের বিরোধী দলের সদস্যরা সেই সব নিয়ম কানুন মানতে চান না, এটা গত কয়েকটি বিধানসভা চলাকালীন যে সমস্ত ঘটনা ঘটে গিয়েছে, তার মধ্যেই আমরা প্রত্যক্ষ করেছি। যেমন এক সময়ে মাননীয় বিরোধী দলের সদস্যদের এবং বিধানসভার ওয়াচ-এ্যাণ্ড-ওয়ার্ড স্টাফদের মধ্যে ঠেলাঠেলি করার ফলে দুই একজন সদস্য এর শরীরে হয়তো সামান্য আঘাত লাগতে পারে, কিন্তু সেই সামান্য আঘাতকে বড় করে দেখানোর জন্য তারা হাসপাতালে গিয়ে বড় বড় ব্যাণ্ডেজ লাগিয়ে এসে প্রচার করেছে যে স্পীকার মহোদয় ওয়াচ-এ্যাণ্ড-ওয়ার্ড স্টাফ দিয়ে বিরোধী দলের সব সদস্যদের মারধোর করিয়েছেন। তাদের এই অভিযোগ আদৌ সত্য নয়, কারণ। এই ওয়াচ-এ্যাণ্ড-ওয়ার্ড স্টাফ যারা আছেন তারা এই বিধানসভারই স্টাফ, বিধানসভা চলাকালীন যদি কোন রকম গোলমালের সৃষ্টি হয়, তাহলে স্পীকার মহোদয়ের আদেশে তারা সভার মধ্যে শৃঙ্খলা ফিরিয়ে আনেন। এর মধ্যে তাদের কি দোষ থাকতে পারে, আমি সেটা বুঝতে পারি না। যেখানে অশান্তি এবং বিশৃঙ্খলা সৃষ্টিকারী সদস্য বা সদস্যদের সভায় শান্তি ও শৃঙ্খলা ফিরিয়ে আনার জন্য স্পীকার

মহোদয়ের আপ্রাণ চেষ্টা সত্বেও যদি কোন সদস্য বা সদস্যদের সভা ত্যাগ করে যাওয়ার আদেশ দেওয়া সত্বেও কেউ যদি সেটা অনবরত অমান্য করতে থাকেন, তাহলে ওয়াচ-এ্যাণ্ড-ওয়ার্ড স্টাফের সাহায্য ছাড়া স্পীকার মহোদয় সভায় শান্তি ফিরিয়ে আনতে পারেন না, এটা সবাই স্বীকার করবেন। সেদিনকার ঘটনায় এই বিধানসভার কয়েকজন ওয়াচ-এ্যাণ্ড-ওয়ার্ড স্টাফও অল্প বিস্তর আঘাত পেয়েছিলেন এবং তারাও হাসপাতালে চিকিৎসিত হয়েছেন, কিন্তু তার জন্য কোনরকম প্রচার হয়নি।

**শ্রীবিদ্যাচন্দ্র দেববর্মা** (আশারামবাড়ী) :— পয়েন্ট অব অর্ডার স্যার, এখানে মুখ্যমন্ত্রী মহোদয় যে সব কথা বলছেন, সেগুলির মধ্যে সারবত্তা নাই, কাজেই, সেগুলি এ্যাক্সপাঞ্জ করা হউক।

**মিঃ ডেপুটি স্পীকার** ঃ—মাননীয় সদস্য, উনার বক্তব্যে সারবত্তা আছে কি নাই, সেটা আমি দেখব, আপনি নয়। আপনি বসুন।

**শ্রীসুধীর রঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) :—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, তাই আমার মনে হয় যে মাননীয় স্পীকার মহোদয়ের বিরুদ্ধে মাননীয় বিরোধী দলের সদস্যদের কিছু বলার নেই। এমন কি বিরোধী দলের নেতাও এখানে সেইরকম কোন অভিযোগ করতে পারেননি। শুধু একটা রিজলিউশান এনে দলীয় ব্যাপারটা পত্র পত্রিকার মাধ্যমে তুলে ধরতে হবে, তাই সেটা আনা, আসলে স্পীকারের বিরুদ্ধে কোন বক্তব্যই উনারা রাখতে পারেননি। উনারা স্পীকারের বিরুদ্ধে কিছু না বলতে পেরে, আমাদের পুলিশের কাজকর্ম সম্পর্কে অনেকগুলি কটুক্তি করেছেন যে, এই রাজ্যে আমাদের সরকার আসার পর অনেকগুলি ধর্ষণের ঘটনা ঘটে গেছে, যেগুলির কোন তদন্ত হয়নি। কিন্তু তাদের এই অভিযোগ আদৌ সত্য নয়, কারণ, যশবন্ত সিং-এর নেতৃত্বে যে দলটি এসেছিল, তার কাছে এই ধরণের অনেক ধর্ষণের ঘটনার কথা উনারা বলেছেন, আমরা উচ্চ পদস্থ পুলিশ অফিসার দিয়ে সেগুলির প্রত্যেকটির তদন্ত করিয়েছি এবং তদন্তকালে সংশ্লিষ্ট মহিলা এবং স্থানীয় লোকেরা জানিয়েছে। যে এই নামে আমাদের এখানে কোন মহিলা নাই এবং এই ধরণের ধর্ষণের কোন ঘটনাও আমাদের এই এলাকার মধ্যে ঘটেনি। তবে আমি বলছিনা যে এই ধরণের একটি ঘটনাও ঘটেনি, হয়তো দুই একটি ঘটনা এখানে সেখানে ঘটে থাকতে পারে এবং তার সংগে হয়তো নানা রকম কারণও জড়িত থাকতে পারে, যদি স্পেসিফিক এই ধরণের কোন অভিযোগ সত্যি আপনাদের কাছে থেকে থাকে তাহলে সেগুলি আমাদেরকে দিন, আমরা সেগুলি উচ্চ পদস্থ অফিসার দিয়ে তদন্ত করে দেখতে রাজি আছি। কিন্তু আপনারা তো সেটা করবেন না, শুধু গল্পের মত একটা বানিয়ে সেটাই প্রচার করতে থাকবেন, যাতে করে সাধারণ মানুষের মধ্যে সরকার সম্পর্কে একটা বিভ্রান্তির সৃষ্টি হয়। তাই, আমি বলছি এই হাউসে যে এই সম্পর্কিত যতগুলি এফ, আই, আর, হয়েছে, তার সবগুলিই আমরা তদন্ত করে দেখেছি এবং তদন্তে দেখা গিয়েছে যে প্রতিটি কেইসই অসত্য। কোথাও দেখা গেছে উনাদের লোকেরা জড়িত যারা সি, পি, আই (এম) করেন। আমি এই হাউসে তথ্য দেব। উনারা করাচ্ছেন সেই সমস্ত কান্ড। আর বেশীর ভাগ কেইসে বলেছে আমাদের উপর এই ধরণের ঘটনা ঘটেনি। এমনকি মহিলারাও বলেছেন ওদের উপর এই সমস্ত ঘটনা করেনি। ওরা বলেছে টাকা

সাহায্য দেওয়ার জন্য স্বাক্ষর নিয়ে গেছেন। সেই সমস্ত স্বাক্ষর নিয়ে নিয়ে ঐ যশোবন্ত সিংহকে দিয়েছিলেন। উনারা গোপনে পার্টি অফিসে বসে এই সমস্ত করিয়েছেন।

**শ্রীবৈদ্যনাথ মজুমদার** (চণ্ডীপুর) :— মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন যে ধর্ষণ হয়েছে।

**শ্রীসুধীররঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) :— হ্যাঁ, আমি বলেছি এবং স্টেটম্যানও দিয়েছি। আমিতো অস্বীকার করি না। আবার আপনারা বলেছেন যদি আমি দিয়ে থাকি স্টেটম্যান এবং যেসমস্ত কেইস পুলিশ গ্রহণ করছে যেগুলির এফ. আই, আর নিয়েছে তার উপর ভিত্তি করছে বলেছেন। কি করে আপনারা হাউসে বলেছেন যে পুলিশকে বলে দেওয়া হয়েছে কোন অভিযোগ নেওয়া হবে না। এই কথা কোন সরকার বলতে পারে না। আমিও বলতে পারি না। কোন ঘটনা ঘটবে না, অন্যায় হবে না, ডাকাতি হবেনা, চুরি হবে না এই কথা আমি বলি না। প্রশ্ন হচ্ছে পুলিশ সেই ক্ষেত্রে কি ভূমিকা নেয় সেটা হচ্ছে প্রশ্ন। এই রাজ্যের কংগ্রেস (আই) এবং টি, ইউ, জে, এস সরকারের পুলিশ যে কোন অপরাধী হউক, যে কোন অপরাধ করুক তার বিরুদ্ধে কঠোর ব্যবস্থা নেওয়া হবে, নেওয়া হচ্ছে। তাই আজকে মানুষ শান্তি শৃংখলা এবং আইন শৃংখলা সম্পর্কে সন্তোষ প্রকাশ করছে। মানুষ আজকে ফ্রিলি মোভ করছে। বলুন না আপনাদের রাজত্বে সন্ধ্যা ছয়টার পর কেউ ঘর থেকে বেরুতে পেরেছে। কেউ তীর্থমুখের মেলায় যেতে পেরেছে। এখন আপনারা দেখুন কিভাবে তীর্থমুখের মেলা হয়েছে। কিভাবে ঐতিহ্যবাহী কালীমাতা বাড়ীর মেলা হয়েছে। তাছাড়া বিভিন্ন সামাজিক ফাংশানগুলি কিভাবে হয়েছে। মানুষ স্বতঃস্ফূর্তভাবে যোগাযোগ করেছে। কই এইগুলি তো আপনারা বলেন না। স্যার, ওদের বলে লাভ নেই। এখানে স্পীকারের বিরুদ্ধে যেগুলি বলা হয়েছে এর কোন সত্যতা নেই। এটা হচ্ছে কিছু বলতে হবে এবং তাদের কোন কাজ নেই তাই কিছু বলা।

আসলে কিছু করার নেই, মানুষের কাছে যেতে পারে না। তবে একটা কাজ করেছে উনারা কিছু গুণ্ডা তৈরী করেছে ট্রাইবেলদের খুন করার জন্য, টি, ইউ, জে, এস, কে ধ্বংস করার জন্য কারণ, এটা হচ্ছে তাদের কাল। আজকে তাদের ভিটি ভেঙ্গে গেছে, কোথাও যাওয়ার জায়গা নেই। না আছে ট্রাইবেলের কাছে না আছে নন-ট্রাইবেলের কাছে। আমি আবেদন করব আপনারা প্রকৃত ভূমিকা নিয়ে আসুন। এই যে বাদলবাবু উনিতো একজন খুনী। আপনি তো খুন করাচ্ছেন। আপনার সম্পর্কে পুলিশের রিপোর্ট আমি দেখাব।

(গণ্ডগোল)

**শ্রীসমর চৌধুরী** :— স্যার, প্রমাণ দিতে হবে।

**মিঃ ডেপুটি স্পীকার** :— উনি সঙ্গে সঙ্গে উল্লেখ করেছেন যে, রিপোর্ট পরে পেশ করা হবে।

**শ্রীসুধীররঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) :— স্যার, যে সমস্ত অভিযোগ উনারা এনেছেন তার প্রত্যেকটা

## RESOLUTION FOR REMOVAL OF THE SPEAKER

আমরা খণ্ডন করেছি এবং আমি উদের প্রস্তাবের বিরোধিতা করছি। আমি অনুরোধ করছি যে গণতন্ত্রের মর্যাদার জন্য উনারা এটাকে তুলে নেবেন।

(গণ্ডগোল)

**শ্রীনৃপেন চক্রবর্তী ঃ—** আমাদের উনি খুনী বলছেন, উনার প্রমাণ দিতে হবে।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ—** উনি সঙ্গে সঙ্গে বলেছেন যে পরবর্তী সময় প্রমাণ দেওয়া হবে।

( at this stage the entere opposition Members staged a walk out)

**Mr. Dy. Speaker** :—The discussion on the Resolution for removal of the Speaker is over. Now. I put the Resolution to vote. The question before the House is that "This House do resolve that Shri Jyotirmoy Nath, Speaker be removed from the Office of the Speaker, Tripura Legislative Assembly forthwith, on the following grounds :—

1. Shri Jyotirmoy Nath, the Hon'ble Speaker, does not act impartially, and, without bias, while disallowing questions and Calling Attention Notice brought by the Members of the opposition.

2. Shri Jyotirmoy Nath, Hon'ble Speaker, deliberately distorts reports of the speeches made by the opposition Member of the Assembly while editing the debates of the Tripura Legislative Assembly.

3. **Shri Jyotirmoy Nath** the Hon'ble Speaker, used his Marshal and his watch-and-ward forces inside the Assembly without just reasons, to throw out the Hon'ble opposition Members of the Assembly, often causing physical injuries to them, which necessiated their first-aid-treatment.

   Sri Jyotirmoy Nath the Hon'ble Speaker, from the Hon'ble Chair of the Speaker, gave a rulling which virtually which pervented the Hon'ble Members of the Assambly from bringing to the floor of the House any case of name against women without obtaining prior permission of the police Station where the rape or rapes are committed and thus the victims of the rapes are left unprotected and unprotested.

( Then the resolution was put to voice vote and last. )

**মিঃ ডেপুটি স্পীকার ঃ—**এই সভা আগামী ২৯শে জানুয়ারী, ১৯৯১ইং ১১ ঘটিকা পর্যন্ত মুলতুবী রইল।

ANNEXURE— 'A"

Admitted Starred Question No. 19

Name of M. L. A :—Shri Bidya Ch. Deb Barma.

Will the Hon'ble Minister-in-charge of the P. W. D. be pleased to state :—

১) প্রশ্ন :— লেংটিবাড়ী হইতে তিরুবামছড়া খোয়াই হইতে চাম্পাহাওর ও বাচাইবাড়ী হইতে গোপালনগর রাস্তাগুলি চলতি আর্থিক বৎসরে মেটেলিং ও পিচ্ করার পরিকল্পনা আছে কিনা ?

১) উত্তর :— হ্যাঁ

২) প্রশ্ন :— যদি থাকে তাহা হইলে কোন মাস হইতে উক্ত রাস্তাগুলির কাজ শুরু হইবে বলে আশা করা যায় ?

২) উত্তর :— প্রয়োজনীয় অর্থের সংকুলান হইলেই উক্ত কাজ শুরু করা যাবে বলে আশা করা যায়।

Admitted Starred Question No. 20

Name of M. L. A :— Shri Bidya Ch. Deb Barma.

Will the Hon'ble Minister-in-charge of the Transport Department be pleased to state :—

প্রশ্ন

১) ইহা কি সত্য যে খোয়াই বিভাগের অন্তর্গত চাম্পাহাওর হইতে আগরতলা এবং বেলছড়া হইতে আগরতলা পর্যন্ত কিছু সংখ্যক বাসকে রোড পারমিট দেওয়া হইয়াছিল।

২) যদি দেওয়া হইয়া থাকে তাহা হইলে অদ্যাবধি উক্ত পারমিট প্রাপ্ত বাসগুলি ঐ রাস্তার না চলার কারণ ?

উত্তর

১) খোয়াই বিভাগের অন্তর্গত চাম্পাহাওর হইতে আগরতলা ভায়া চেবরী রুট TRS—756, 764 এবং 827 তিনটি বাসকে পারমিট দেওয়া হইয়াছে। কিন্তু বেলছড়া হইতে আগরতলা পর্যন্ত কোন বাস পারমিট দেওয়া হয় নাই।

২) রাস্তা খারাপ থাকায় চাম্পাহাওর পর্যন্ত বাস চলাচল করে না।

## PAPERS LAID ON THE TABLE (Question & Answer)

Admitted Starred Question No. 24.

Name of Member :—**Shri Sushil Kr. Chakma**

The Hon'ble Minister of Minor Irrigation will reply.

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১। কাঞ্চনপুর ব্লক এলাকায় ১৯৯০-৯২ আর্থিক বর্ষে কোন এম, আই স্কীম এর পরিকল্পনা আছে কি? | ১। কাঞ্চনপুর ব্লক এলাকায় ১৯৯০-৯১ আর্থিক বর্ষে ৯টি এল আই স্কীমের পরিকল্পনা আছে। যথা :— (ক) কৃষ্ণটিলা, (খ) করইছড়া, (গ) ভক্তমোহন পাড়া, (ঘ) বড় দুপাতাছড়া, (ঙ) কম্পী, (চ) আনন্দবাজার, (ছ) বড় হলদি, (জ) কিনাচরণ, তালুকদার পাড়া, (ঝ) মাছমারা। |
| ২। থাকলে কবে নাগাদ চালু করা যাইবে? | ২। বিদ্যুৎ সরবরাহ হইলে কৃষ্ণটিলা ও করইছড়া প্রকল্প দুইটি ১৯৯০-৯১ বর্ষে চালু করা যাইবে। বড় দুপাতাছড়া ভক্তমোহনপাড়া ও কম্পী এল, আই স্কীমের মঞ্জুরী পাওয়া গিয়াছে এবং শীঘ্রই প্রকল্পগুলির কাজ হাতে নেয়া হইবে এবং ১৯৯১-৯২ বর্ষে এই প্রকল্পগুলি চালু হইবে বলিয়া আশা করা যায়। বাকী প্রকল্পগুলির সার্ভে এবং ইনভেস্টিগেশন-এর কাজ এখনও শেষ হয় নাই। |

Admitted starred question No. 25

Name of Memder— **Shri Sushil Kr. Chakma.**

The Hon'ble Minister of Minor Irrigation will reply.

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১। ইহা কি সত্য কাঞ্চনপুর ব্লক এলাকায় উত্তর মাছমারা গাঁওসভায় বিহারী লাল চাকমার বাড়ীর নিকটে এম আই স্কীমটি প্রয়োজনীয় কর্মীর অভাবে মধ্যে মধ্যে বন্ধ থাকে? | ১। না। |
| ২। সত্য হইলে তারজন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন? | ২। প্রথম প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন আসে না। |

**Admitted Starred Question No. 52**

**Name of Member :— Sri Ratan Lal Ghosh.**

**The Hon'ble Minister of Flood Control will reply.**

প্রশ্ন

১। হাওড়া নদীর বন্যার হাত থেকে আগরতলা ও সংশ্লিষ্ট নদীর দুই তীরবর্তী গ্রামগুলিকে রক্ষা করার কোন পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন কি ?

এবং

২। না করে থাকলে তার কারণ ?

উত্তর

১। প্রয়োজনীয় আর্থিক সঙ্গতির অভাবে আগরতলা শহর ও হাওড়া নদীর উভয় তীরবর্তী সব গ্রামকে নদীর বন্যা ও ভাঙ্গনের কবল থেকে রক্ষা করার জন্য প্রয়োজনীয় সব পরিকল্পনা গ্রহণ করা সম্ভব হয় নাই। বিভিন্ন সময়ে আশু প্রয়োজন ও গুরুত্বের ভিত্তিতে বিভিন্ন এলাকায় বন্যা প্রতিরোধক কাজ হাতে নেওয়া হয়েছে।

২। ১নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এই প্রশ্ন আসে না।

Admitted Starred Question No. 83.

Name of Member :— **Shri Gopal Ch. Das**

Will the Hon'ble Minister-in-charge of the Power Department be pleased to State :—

প্রশ্ন

১। মাতাবাড়ী ব্লকের ধ্বজনগর পঞ্চায়েতের গোপাল চক্রবর্তীর বাড়ীর সন্নিকট থেকে ছাঁতারিয়া মসজিদ জামতলী গাঁও পঞ্চায়েতে, শালগড়া পঞ্চায়েতের দ্বাদশশ্রেণী বিদ্যালয়ের সামনে থেকে কালাবন পর্যন্ত এবং শালগড়া পশ্চিম পাড়া স্লুইসগেইট পর্যন্ত. টেপানিয়া রতি রঞ্জন দাস (পঞ্চায়েতের উন্নয়ন কমিটির কনভেনর) এর বাড়ীর কাছ থেকে শালগড়া বাজার পর্যন্ত, টেপানিয়া গাঁও পঞ্চায়েতের টেপানিয়া তেমুহনী থেকে গোয়ার গাঁও পর্যন্ত, মুড়াপাড়া গাঁও পঞ্চায়েতের শ্যামল চক্রবর্তীর বাড়ীর সন্নিকট থেকে জামজুরী বাজার পর্যন্ত, জয়ন্তী বাজার থেকে বাঁশক্ষেত পর্যন্ত জায়গাসমূহে বৈদ্যুতিক লাইন সম্প্রসারণের কোন পরিকল্পনা সংশ্লিষ্ট দপ্তরের আছে কিনা,

২। থাকলে তা কবে নাগাদ কার্যকরী হবে বলে আশা করা যায়,

৩। না থাকলে তার কারণ ?

**উত্তর**

১। মাতাবাড়ী ব্লকের বন্দনগর, শালগড়া, চৈপানিয়া, মডুাপাড়া ও জামজুরী গাঁও পঞ্চায়েতের বৈদ্যুতিক লাইন সম্প্রসারণের পরিকল্পনা আছে। পঞ্চায়েতের কোথায় কাজ হবে তাহা নির্দ্ধারণ ব্লক উপদেষ্টা কমিটি করে থাকেন।

২। ইহা উপদেষ্টা কমিটি দ্বারা নির্দ্ধারিত হলেই কার্যকরী হবে।

৩। প্রযোজ্য নহে।

Admitted starred Questian No. 99

Name of Member—**Sri Chitta Ranjan Saha.**

The Hon'ble Minister of Minor Irrigation will reply.

| **প্রশ্ন** | **উত্তর** |
|---|---|
| ১। গোমতী নদী থেকে মোভেল ইরিগেশন এর মাধ্যমে জলসেচ করার জন্য ছনবন, রাজারবাগ, খিলপাড়া, বৈষ্ণবীচর ও জামজুরী নদীর চর-সমূহে আরো পয়েন্ট বাড়ানোর কোন পরি-কল্পনা সরকারের আছে কি, | ১। আপাততঃ নাই। |
| ২। না থাকলে তার কারণ ? | ২। শুখা মরশুমে নদীর জলের গভীরতা কম থাকায়, নৌকা এক জায়গা থেকে অন্য জায়গায় সব সময় চলাচল সম্ভব হয় না, সেজন্য মোবাইল থেকে ফিকস্‌ড্‌ পয়েন্ট এল. আই প্রকল্পে অগ্রাধিকার দেওয়া হচ্ছে। তাই নতুন কোন মোবাইল প্রকল্পের প্রস্তাব নেই। |

Admitted Starred Question No. 102
Name of Member:—Sri Dhirendra Debnath
The Hon'ble Minister of Minor Irrigation will reply.

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১। সরকার কি অবগত আছেন যে মোহনপুর ব্লকের মোয়াগাঁও গাঁওসভার অন্তর্গত ঠডাই বাঁধটি গত বর্ষায় ভেঙ্গে গিয়েছে, | ১। হ্যাঁ। |
| ২। যদি অবগত থাকেন, তবে ঐ বাঁধটি পুনরায় তৈরী করার রাজ্য সরকারের কোন পরিকল্পনা আছে কি, | ২। হ্যাঁ। |
| ৩। যদি থেকে থাকে, তবে কবে নাগাদ তা করা হবে বলে আশা করা যায়, | ৩। আগামী আর্থিক বৎসরে ঐ কাজটি হাতে নেয়া সম্ভবপর হবে বলে আশা করা যায়। |
| ৪। যদি ঐরূপ পরিকল্পনা না থাকে তবে তাহার কারণ ? | ৪ ৩ নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এই প্রশ্ন আসে না। |

Admitted starred Question No. 106
Name of Member :—Sri Dhirendra Debnath
The Hon'ble Minister of P. H. E. will reply.

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১। ত্রিপুরা রাজ্যে ১৯৯০-৯১ ইং আর্থিক বৎসরে পানীয় জলের জন্য ডিপটিউবওয়েল বসানোর কতগুলি প্রকল্প হাতে নেওয়া হয়েছে, | ১। সর্বমোট ৭৩টি। প্রকল্পসমূহের নাম ১ নং তালিকায় দেওয়া গেল। |
| ২। তন্মধ্যে মোহনপুর ব্লকে ১৯৯০-৯১ ইং আর্থিক বৎসরে পানীয় জলের জন্য ডিপটিউবওয়েল বসানোর কয়টি প্রকল্প সরকার হাতে নিয়েছেন, | ২। ২টি, (১) লেম্বুছড়া ২ নং (২) কামালঘাট। |

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ৩। উক্ত ব্লকের অন্তর্গত তারানগর গাঁওসভার গোপালনগর ও ফকিরমুড়া গ্রামের মধ্যবর্তী স্থানে এবং জগৎপুর গ্রামে পানীয় জলের জন্য ডিপ্ টিউবওয়েল দেওয়ার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ? | ৩। আপাততঃ নাই। |

## ১ নং সংযোজন

**বিশালগড় ব্লক**

১। দক্ষিণ চাড়িলাম
২। কাঞ্চনমালা
৩। সেকেরকোট (রিপ্লেসমেন্ট)
৪। যোগেন্দ্রনগর
৫। মলয়নগর
৬। দক্ষিণ আনন্দনগর
৭। উত্তর আনন্দনগর
৮। জারুলবাচাই
৯। ধনিয়ামাড়া
১০। লালশিংমুড়া
১১। রামনগর
১২। রংমালা
১৩। মধুপুর
১৪। গোলাঘাটী
১৫। সুতারমুড়া
১৬। সাংকোমাবাড়ী
১৭। কোনাবন
১৮। ডুকলি (এডিশন্যাল)

**সালেমা ব্লক**

১। করমছড়া
২। চালুবাড়ী
৩। ছনখাপ
৪। কাটালুংমা
৫। মোহনপুর
৬। মায়াছড়া
৭। কলমছড়া
৮। সিদ্ধি
৯। পানবুয়া
১০। লালছড়ি

**বগাফা ব্লক**

১। পূর্ব চড়কবাড়ী

**সাতচাঁন্দ ব্লক**

১। মাধবনগর
২। কমলপুর

**রাজনগর ব্লক**

১। শ্রীনগর (রিপ্লেসমে
২। হরিপুর
৩। পাইকখোলা
৪। উত্তর ভারতচন্দ্রনগর
৫। চিত্তামাড়া।

## ২ নং প্রশ্নের সংযোজনী

### জিরানীয়া ব্লক

১। জয়েজয়নগর ( এ ডি সি )
২। চম্পকনগর

### তেলিয়ামুড়া ব্লক

১। হাওয়াইবাড়ী
২। সাহ্কারবাই
৩। তেলিয়ামুড়া
৪। দ্বারিকাপুর
৫। বালুছড়া
৬। উত্তর গকুলনগর
৭। মংগোয়াবাড়ী
৮। কল্যাণপুর (রিপ্লেসমেন্ট)
৯। দক্ষিণ গকুলনগর।

### খোয়াই ব্লক

১। বাঘাবিল

### মোহনপুর ব্লক

১। লেম্বুছড়া ( রিপ্লেসমেন্ট )
২। কামালঘাট

### মেলাঘর ব্লক

১। দুর্লভ নারায়ণ
২। রহিমপুর
৩। কমলনগর
৪। চণ্ডিগর
৫। খেদাবাড়ী

### অমরপুর ব্লক

১। অম্পি ( রিপ্লেসমেন্ট )
২। ছেছুবাজার

### পানিসাগর ব্লক

১। কাণ্ডি
২। নরেশনগর ( ধামছড়া )
৩। কামেশ্বর ( সাহাবাসপুর )
৪। বরুয়াকান্দি
৫। মৌয়া
৬। পাবিয়াছড়া
৭। মহেশপুর
৮। হরুয়া
৯। লক্ষীনগর
১০। চুড়াইবাড়ী

### কাঞ্চনপুর ব্লক

১। শিবনগর
২। কাঞ্চনছড়া

### ছামনু ব্লক

১। লালছড়া
২। মানিকপুর

### ডম্বুরনগর ব্লক

১। জগবন্ধুপাড়া
২। সারমা

## PAPERS LAID ON THE TABLE (Question & Answer)

### ADMITTED STARRED QUESTION No. 108

**Name of M.L.A. :— Shri Dhirendra Debnath**

Will the Hon'ble Minister-in-charge of the P.W.D. be pleased to state :—

(১) **প্রশ্ন :—** মোহনপুর ব্লকের অন্তর্গত তারানগর গাঁওসভার পি, ডব্লিউ, রোড হইতে খায়লাঘাট সোনাই নদীতে (বড়কাঠাল পি, ডব্লিউ, রোডে) মানুষ যাতায়াত করার জন্য ব্রীজ তৈরী করার কোন পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি ?

(১) **উত্তর :—** না, আপাততঃ এরূপ কোন পরিকল্পনা নেই।

(২) **প্রশ্ন :—** যদি পরিকল্পনা থাকে তবে কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবায়িত করা হবে বলে আশা করা যায়, এবং

(২) **উত্তর :—** ১নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন উঠে না।

(৩) **প্রশ্ন :—** যদি না থাকে তার কারণ ?

(৩) **উত্তর :—** যেহেতু এইরকম কোন পরিকল্পনা সরকারের কাছে আপাততঃ নাই।

### ADMITTED STARRED QUESTION NO. 126

**Name of Member :— Shri Amal Mallik**

Will the Hon'ble Minister-in-charge of the Power Department be pleased to State :—

**প্রশ্ন**

১। বিলোনীয়া মহকুমার অধীনে রাজনগর ও বগাফা ব্লকের অন্তর্গত এমন কতগুলি গ্রাম আছে যেখানে বৈদ্যুতিক লাইন টানা হয়েছিল কিন্তু বিদ্যুৎ সরবরাহ না করাতে বর্তমানে অনেকগুলি গ্রামের বৈদ্যুতিক পোষ্ট বা তার নাই ?

**উত্তর**

১। রাজনগর ও বগাফা ব্লকে যে সকল গ্রামে বৈদ্যুতিক লাইন সম্প্রসারণ করা হইয়াছে সেই সকল লাইন হইতে বিদ্যুতের খুঁটি বা তার চুরির ঘটনা বিদ্যুৎ দপ্তরের জানা নাই।

### ADMITIED STARRED QUESTION NO. 135

**Name of M.L.A. :— Sri Gouri Sankar Reang**

Will the Hon'ble Minister-in-charge of the Public Works Department, be pleased to State :—

(১) **প্রশ্ন :—** ১৯৮৯-৯০ ইং আর্থিক বছরে কয়টি এবং কত কিলোমিটার নূতন রাস্তা নির্মাণ করা হয়েছিল।

(১). উত্তর :— তথ্য সংগ্রহাধীন।

(২). প্রশ্ন :— ১৯৯০-৯১ ইং আর্থিক বছরে কয়টি নূতন রাস্তা নির্মাণ করার পরিকল্পনা বা লক্ষ্য (টারগেট) ছিল, এবং,

(২). উত্তর :— তথ্য সংগ্রহাধীন।

(৩). প্রশ্ন :— উক্ত লক্ষ্য মাত্রা বা পরিকল্পনা অনুযায়ী কয়টি রাস্তা নির্মাণের কাজ সমাপ্ত করা সম্ভব হয়েছে।

(৩). উত্তর :— তথ্য সংগ্রহাধীন।

(৪). প্রশ্ন :— উক্ত (১৯৮৯-৯০ ইং এবং ১৯৯০-৯১ ইং) আর্থিক বছরগুলিতে কতগুলি এবং কত কিলোমিটার পুরানো রাস্তা সংস্কার করা হয়েছে ?

(৪). উত্তর :— তথ্য সংগ্রহাধীন।

ADMITTED STARRED QUESTION NO. 153

Name of M.L.A. :— **Sri Angju Mog**

Will the Hon'ble Minster-in-charge of the P.W.D. be pleaseb to State :—

(১). প্রশ্ন :— সাব্রুম মহকুমার অন্তর্গত মনু-বনকুল হইতে ঘোড়াকাপা রাস্তাটি এবং মনুঘাট হইতে আমলীঘাট রাস্তাটির কাজ কবে নাগাদ শেষ করা হবে বলে আশা করা যায় ?

(১). উত্তর :— প্রয়োজনীয় অর্থের সংকুলান হইলে বনকুল হইতে ঘোড়াকাপা রাস্তাটি মার্চ ১৯৯২ ইং এবং মনুঘাট হইতে আমলীঘাট রাস্তাটি ডিসেম্বর ১৯৯২ইং নাগাদ শেষ হইবে বলিয়া আশা করা যায়।

ADMITTED STARRED QUESTION NO. 156

Name of M. L. A :— **Shri Samar Choudhury**

Will the Hon'ble Minister-in-charge of the Finance Department, be pleased to state —

১৯৮৯-৯০ এবং ১৯৯০-৯১ আর্থিক বৎসরে রাজ্য সরকার ত্রিপুরা উপজাতি স্ব-শাসিত জেলা পরিষদকে সর্বমোট কত আর্থিক বরাদ্দ করেছিলেন এবং তন্মধ্যে উপরোক্ত বৎসরগুলিতে প্রকৃতপক্ষে কত টাকা প্রদান করেছিলেন তার বৎসর ভিত্তিতে হিসাব।

## ANSWER

Minister-in-charge of the Finance Department : (Shri S. R. Majumder) Chief Minister

উত্তর :—১৯৮৯-৯০ আর্থিক বৎসরে বরাদ্দের পরিমাণ মোট চুয়ান্ন কোটি আঠার লক্ষ এক হাজার টাকা ( Rs. 5418·01 lakhs ) আর খরচের পরিমাণ আঠার কোটি ষোল লক্ষ বাহাত্তর হাজার টাকা ( Rs. 1816·72 lakhs )।

১৯৯০-৯১ আর্থিক বৎসরে বরাদ্দের পরিমাণ মোট ষাট কোটি এক লক্ষ বারো হাজার টাকা ( Rs. 6001·12 lakhs ) খরচের পরিমাণ এই আর্থিক বৎসরের হিসাব এ-জির নিকট হইতে না পাওয়া পর্যান্ত বলা যাইবে না।

### ADMITTED STARRED QUESTION NO. 161

Name of M. L. A. :— **Shri Samar Choudhury**

Will the Hon'ble Minister-in-charge of the P. W. D. be pleased to state :—

(১) প্রশ্ন :— ইহা কি সত্য যে ১৯৮৯-৯০ আর্থিক বৎসরে PWD বিভিন্ন ওয়ার্ক এ Construction বাবদ ৬০ কোটি টাকা Contractor-দের Payment দেওয়া হয় নাই।

(১) উত্তর :— না ইহা সত্য নহে।

(২) প্রশ্ন :— সত্য হইলে ইহার কারণ।

(২) উত্তর :— প্রথম প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন উঠে না।

### ADMITTED STARRED QUESTION No. 163

Name of M.L.A :—**Shri Samar Choudhury**

Will the Hon'ble Minister-in-charge of the Finance Department be pleased to state :—

১। ইহা কি সত্য যে ১৯৮৯-৯০ বাজেট বরাদ্দের NON-PLAN Expenditure খাতে PLAN Money খরচ করতে হয়েছে এবং ১৯৯০-৯১ বৎসরে-ও একই পথে সরকারকে পরিকল্পনা-বহির্ভূত খাতে ব্যয় সঙ্কোচ করতে হচ্ছে।

২। বাজেট বরাদ্দে ১৯৯০-৯১-এ মোট NON-PLAN Expenditure কত নির্দিষ্ট করা হয়েছিল এবং ১৯৯০ ডিসেম্বর পর্যান্ত কত ব্যয় করা হয়েছে।

**উত্তর**

Minister-in-charge of the Finance Department : **(Shri S. R. Majumder)** Chief Minister

১। ইহা সত্য নহে।

২। ১৯৯০-৯১ আর্থিক বৎসরের পরিকল্পনা বহির্ভূত খাতে বাজেট বরাদ্দের মোট পরিমাণ চারশ' বাহাত্তর কোটি সাতান্ন লক্ষ ছয় হাজার টাকা (Rs. 47257·06 lakhs)। ১৯৯০-৯১ সালের ডিসেম্বর মাস পর্যন্ত সময়ে পরিকল্পনা বহির্ভূত খাতে কত খরচ হইয়াছে তাহার হিসাব এ-জি-র নিকট হইতে এখনও পাওয়া যায় নাই।

ANNEXURE— "B"

ADMITTED UNSTARRED QUESTION No. 3.

Name of Member—**Shri Gopal Chandra Das**

The Hon'ble Minister of Minor Irrigation will reply.

**প্রশ্ন**

১। ১৯৯০-৯১ইং আর্থিক বৎসরে রাজ্যের কোথায় কতটি নতুন জলসেচ প্রকল্প চালু করা হয়েছে।

**উত্তর**

১। ১৯৯০-৯১ বাজেট বৎসরে (৩১-১২-৯০ ইং পর্যন্ত) যেসব নূতন জলসেচ প্রকল্প চালু করা হয়েছে, তাহার তালিকা, নিম্নে দেওয়া হইল।

ক) **ডিপ টিউবওয়েল :—মোট ৬টি**

(১) কাশারী আর এফ, (২) গান্ধীগ্রাম, (৩) লঙ্কামুড়া বিনপাড়া, (৪) হাতিপাড়া, (৫) কামরাজ ময়দান, (৬) উত্তর কৃষ্ণপুর।

খ) **এল আই স্কীম ঃ—মোট ১৩টি**

(১) গামাকোবাড়ী, (২) রাজামাটি মাঠ, (৩) জগৎপুর, (৪) তৈরাজাছড়া, (৫) চাকলাছড়া, (৬) বাঁশতলি, (৭) নবীনগর, (৮) দক্ষিণ গকুলনগর, (৯) উত্তর ঝিলাতলী, (১০) কৃষ্ণনগর, (১১) বিলাশছড়া, (১২) মানিকপুর, (১৩) হরিণমারা মাঠ।

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| | গ) অভার ফ্লো স্কীম :—মোট ২৮৫টি |

| | | |
|---|---|---|
| ১) | বিশালগড় ব্লক— | ৩৩টি |
| ২) | তেলিয়ামুড়া ব্লক— | ২৭টি |
| ৩) | খোয়াই ব্লক— | ৫৯টি |
| ৪) | জিরানিয়া ব্লক— | ৭৫টি |
| ৫) | জম্পুইজলা সাব ব্লক— | ৩০টি |
| ৬) | মনু ব্লক— | ৩টি |
| ৭) | মাতাবাড়ী ব্লক— | ৩৮টি |
| ৮) | সাতচাঁদ— | ২০টি |
| | মোট— | ২৮৫টি |

২। ১৯৯১-৯২ ইং সনে রাজ্যের কোথায় কোথায় নতুন জলসেচ প্রকল্প করার কথা সরকার বিবেচনা করছেন।

২। ১৯৯১-৯২ সনের মধ্যে নিম্নলিখিত নতুন প্রকল্পগুলি চালু করা হইবে বলিয়া আশা করা যায়।

ক) ডিপ টিউব ওয়েল :—

বিশালগড় ব্লক :—

(১) নর্থ চড়িলাম, (২) খাস মধুপুর, (৩) রাউথখোলা, (৪) চারিপাড়া, (৫) নারাউরা, (৬) মধ্য লক্ষীবিল, (৭) চন্দ্রনগর ২ নং, (৮) এন সি কলোনী, (৯) ঘনিয়ামারা (ধনজনগর)

মোহনপুর :—

(১) নন্দননগর, (২) দিঘালিয়া বিনপাড়া, (৩) ভাগলপুর, (৪) সুরমালুঙ্গা, (৫) সাত ডুবিয়া, (৬) ভাণ্ডারীমুড়া, (৭) চন্দ্রপুর।

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| | মেলাঘর :—<br>(১) বাগবের, (২) ভাটিকলমছড়া,<br>(৩) চণ্ডীগড় ।<br>মাতাবাড়ী ব্লক :—<br>(১) পালাটানা, (২) মুড়াপাড়া,<br>(৩) গজর্নমুড়া, ২নং (৪) তোতাবাড়ী ২নং ।<br>সাতচাঁন্দ ব্লক :—<br>(১) শ্যামাপ্রসাদ কলোনী, (২) রুপাইছড়ি ।<br>খ) এল আই স্কীম<br>বিশালগড় ব্লক :—<br>(১) কে, কে, নগর, (২) উত্তর রাউথখোলা,<br>(৩) রাঙ্গাপানিয়া, (৪) উত্তর রঘুনাথপুর,<br>(৫) কদমতলী, (৬) টাবারিয়া,<br>(৭) শিবনগর, (৮) নদীনাক, (৯) নয়াপাড়া,<br>(১০) বায়েরপুড়া, (১১) গুলিরাইবাড়ী ।<br>মেলাঘর ব্লক :—<br>(১) ঘ্রাণতলী, (পশ্চিম পাড়), (২) বেজীমারা<br>(৩) বগাবাসা (৭) কলমখেত, (৫) বটতলী,<br>(৬) চকবস্তী ।<br>মোহনপুর ব্লক :—<br>(১) বামুটিয়া, (২) কামুকছড়া,<br>তেলিয়ামুড়া ব্লক :—<br>(১) হাওয়াইবাড়ী, (২) মোহরমুড়া,<br>(৩) পূর্বকুঞ্জবন । |

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| | **খোয়াই ব্লক :—** |
| | (১) উত্তর পদ্মবিল। |
| | **পানিসাগর ব্লক :—** |
| | (১) রামনগর, (২) বকবাকি, (৩) সোনরো-পাসা, (৪) রাজনগর, (৫) কালিকাপুর (৬) ব্রজেন্দ্রনগর, (৭) পালগাঁও, (৮) দক্ষিণ তিলথৈ, (৯) হালামবস্তী, (১০) দক্ষিণ পদ্মবিল, (১১) দোগাঙাছড়া, (১২) কুকিনালা। |
| | **সালেমা ব্লক :—** |
| | (১) কুলাই হাওর, (২) দক্ষিণ মানিকভাণ্ডার, (৩) হরিণমারা ২নং, (৪) চন্দ্রবাড়ী, (৫) পূর্ব নালীছড়া, (৬) চাঁনকাপ, (৭) মধ্য কচুছড়া। |
| | **কুমারঘাট ব্লক :—** |
| | (১) পাবিয়াছড়া, (২) দক্ষিণ এমরাপাসা, (৩) সরকারপাড়া, (৪) উত্তর এমরাপাসা, (৫) ছবরিয়া, (৬) রাঙাউটি, (৭) সিঙ্গিরবিল, (৮) ধনবিলাশ, (৯) বনেহর। |
| | **কাঞ্চনপুর ব্লক :—** |
| | (১) শান্তিপুর, (২) কৃষ্ণটিলা, (৩) করইছড়া। |
| | **ছামনু ব্লক :—** |
| | (১) চক্রমণি রোয়াজাপাড়া, (২) ছামনু, (৩) করাতিছড়া, (৪) মাছলীমুখ। |

প্রশ্ন

উত্তর

বগাফা ব্লক :—

(১) অপুর খামার, (২) চরকবাড়ী, (৩) কুইফাং, (৪) পশ্চিম মুহুরীপুর, (৫) হিমছড়া।

মাতাবাড়ী ব্লক :—

(১) সমতল গকুলনগর, (২) উত্তর কোটামাটি, (৩) মিরজামাঠ, (৪) পূর্ব কুপিলং।

রাজনগর ব্লক :—

(১) উত্তর সোনাইছড়ি, (২) শ্রীরামপুর, (৩) চিতমারা ২নং।

সাতচাঁন্দ ব্লক :—

(১) ব্রজেন্দ্রনগর, (২) লীলাগড় চা বাগান।

ডুম্বুরনগর ব্লক :—

(১) জগবন্ধু পাড়া।

অমরপুর ব্লক :—

(১) নাগ্রাইবাড়ী, (২) নাগ্রাইবাড়ী বাজার, (৩) পূর্ব মাণিক্য, (৪) যাদববাড়ী, (৫) দক্ষিণ চেলাগাং, (৬) মালামকুয়া, (৭) বাঙ্গালী সমতলপাড়া, (৮) খেদারনাল, (৯) উত্তর একছড়ি, (১০) নাগ্রাইবাজার ২নং, (১১) উত্তর তৈসাং।

গ) ডাইভারশন প্রবন্ধ :—

(১) তেলিয়ামুড়া ব্লক—পূর্বংছড়া

(২) সালেমা ব্লক—পূর্ব জলছড়া

**প্রশ্ন**

৩। পুরাতন জলসেচ প্রকল্পগুলির মধ্যে কোন কোনগুলি অকেজো হয়ে আছে

৪। এগুলি সচল করার জন্য কি ব্যবস্থা নেয়া হয়েছে ?

**উত্তর**

৩। পুরাতন জলসেচ প্রকল্পগুলির মধ্যে যেগুলি অকেজো হয়ে আছে, তার তালিকা নিম্নে দেওয়া হইল

**ক) ডিপ টিউব ওয়েল :—**

(১) রাজনগর, (২) রাজাপুর, (৩) রাধানগর, (৪) জোরাতলী, (৫) গৌরাচাঁদ, (৬) কালাছড়া, (৭) ঢাকাইয়াপল্লী, (৮) মধুবন সার্ভিসম্যান কলোনী।

**খ) এল, আই, স্কীম :—**

(১) ধনপুর, (২) মতিনগর, (৩) বেলছড়া, (৪) মহরাইপাড়া, (৫) উত্তর খিলাতলী, (৬) সাইবাছড়া, (৭) জেমডোম, (৮) পঞ্চননগর, (৯) সমরুমুখ, (১০) নবীনছড়া, (১১) পূর্ব কাঞ্চনবাড়ী, (১২) পিত্রা, (১৩) দক্ষিণ চেলাগাঙ, (১৪) শিলাছড়ি, (১৫) হর্ষবাতলী।

৪। অকেজো প্রকল্পগুলির বর্তমান অবস্থা নিম্নে দেওয়া হইল :—

**ক) ডিপ টিউব ওয়েল :—**

১। রাজনগর :—ইহা একটি পুরানো নলকূপ এবং বর্তমানে অকেজো অবস্থায় আছে। এখানে নূতন নলকূপ খনন করিতে হইবে।

২। রাজাপুর :— ইহা একটি পুরানো নলকূপ। এখানে সম্প্রতি একটি নূতন নলকূপ খনন করা হয়েছে। আশা করা যায় এই প্রকল্পটি আবার চালু করা যাইবে।

প্রশ্ন

উত্তর

৩) রাধানগর :— এখানে পাম্প ও মোটর সম্প্রতি নষ্ট হইয়া গিয়াছে। মেরামত করিয়া প্রকল্পটি শীঘ্রই চালু করা হইবে।

৪) ভোরাতলী :— ঐ

৫) গোয়াচাঁন্দ :— ঐ

৬) কালাছড়া :— ইহা একটি পুরানো নলকূপ এবং ইহা বাতিল করা হইয়াছে।

৭) চাকাইয়াপল্লী :—ইহা একটি পুরানো নলকূপ এবং এখানে নূতন নলকূপ খনন করিতে হইবে।

৮) মধুবন একস্‌ সার্ভিসম্যান কলোনী :— প্রয়োজনীয় জলের অভাবে প্রকল্পটি বর্তমানে অকেজো আছে।

খ) এল, আই স্কীম :—

১) ধনপুর :— পাম্প, মোটর ও আনুষঙ্গিক যন্ত্রপাতি চুরি হওয়াতে প্রকল্পটি বর্তমানে অকেজো আছে।

২) মতিনগর :— ঐ

৩) বেলছড়া :— ঐ

৪) মচরাইপাড়া :— ঐ

৫) উত্তর ঘিলাতলী :— নদীর ভাঙ্গনের ফলে প্রকল্পটি বর্তমানে অকেজো আছে।

৬) সাইধাছড়া :— পাম্প ও ইঞ্জিনের যন্ত্রাংশ চুরি হওয়ায় প্রকল্পটি বর্তমানে অকেজো আছে।

৭) ডেমডোম :— ঐ

৮) পঞ্চমনগর :— ঐ

৯) সমরুমুখ :— ঐ

১০) নবীনছড়া :— বৈদ্যুতিক গোলযোগের জন্য

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| | এই প্রকল্পটি চালানো যাইতেছে না। |
| | ১১) পূর্ব কাঞ্চনবাড়া :— মোটর চুরি হওয়ায় বর্তমানে অকেজো আছে |
| | ১২) পিত্রা :— ঐ |
| | ১৩) দক্ষিণ চেলাগাং :— পাম্প ও ইঞ্জিন অনেক পুরানো হওয়ায় প্রকল্পটি বর্তমানে অকেজো আছে। |
| | ১৪) শিলাছড়ি :— বৈদ্যুতিক গোলযোগের জন্য প্রকল্পটি অচল আছে। |
| | ১৫) হার্ব্বাতলী :— ঐ |
| | রাজাপুর, রাধানগর, ভোরাতলী, ও গোয়াচাঁদা ডিপ টিউবওয়েল শীঘ্রই চালু হইবে বলিয়া আশা করা যায়, বাকী প্রকল্পগুলি ( ডিপ টিউবওয়েল) আপাততঃ চালু করা সম্ভব হইবে না। |
| | নবীনছড়া, পূর্ব কাঞ্চনবাড়ী, পিত্রা, দক্ষিণ চেলাগাং, শিলাছড়ি ও হার্ব্বাতলী এই এল আই প্রকল্পগুলি শীঘ্রই চালু করা যাইবে না। |

## ADMITTED UN-STARRED QUESTION NO. 14

**Name of M.L.A. :— ShriRatan Lal Ghosh**

**Will the Hon'ble Minister-in-charge of the Public Works Department, be pleased to state :—**

১) **প্রশ্ন :—** ১৯৯০-৯১ ইং আর্থিক বৎসরে মোট কত কিলোমিটার রাস্তা পিচ্ করা হয়েছে, তার ব্লক ভিত্তিক হিসাব ?

১) **উত্তর :—** ১৯৯০-৯১ ইং আর্থিক বৎসরে ডিসেম্বর ১৯৯০ ইং পর্যন্ত মোট ১৫৫.৬৯ কিলোমিটার রাস্তা পিচ্ করা হয়েছে। ব্লক ভিত্তিক হিসাব নিম্নে দেওয়া হইল।

বিশালগড় ব্লক :— ১৯.১০ কিঃ মিঃ রাস্তা
জিরানীয়া ব্লক :— ১৫.০০ ” ”
মাতাবাড়ী ব্লক :— ১৭.৬০০ ” ”
মেলাঘর ব্লক :— ৩.০০০ ” ”

| | | |
|---|---|---|
| B.F. | ৫৪.৭০ কিঃ মিঃ | রাস্তা |
| সাঁতাচান্দ ব্লক :— | ৫.৫০০ কিঃ মিঃ | রাস্তা |
| বগাফা ব্লক :— | ৩.৬০০ ” | ” |
| রাজনগর ব্লক :— | ৩.৫০০ ” | ” |
| অমরপুর ব্লক :— | ৫.৫০০ ” | ” |
| কুমারঘাট ব্লক :— | ৮.৫০ ” | ” |
| ছৈলেংটা ব্লক :— | ০.৩০ ” | ” |
| কাঞ্চনপুর ব্লক :— | ২৪.০০ ” | ” |
| সালেমা ব্লক :— | ৫.১৫ ” | ” |
| কৈলাশহর ব্লক :— | ১.০৪ ” | ” |
| পানিসাগর ব্লক :— | ৩২.৫০ ” | ” |
| খোয়াই ব্লক :— | ৬.০০ ” | ” |
| তেলিয়ামুড়া ব্লক :— | ১.৫০ ” | ” |
| আগরতলা শহর :— | ৩.৯৪ ” | ” |
| মোট= | ১৫৫.৬৯ কিলোমিটার | |

## ADMITTED UN-STARRED QUESTION NO. 23

**Name of Member :—Shri Amal Mallik**

The Hon'ble Minister of Minor Irrigation will reply.

**প্রশ্ন**

১ বিলোনীয়া মহকুমায় কতকগুলি এম, আই এবং এল, আই প্রকল্পের কাজ সরকার হাতে নেওয়ার পর এখনও হয়নি এলাকা ভিত্তিক ঐ সকল প্রকল্পের নাম—

**উত্তর**

১। বর্তমানে বিলোনীয়া মহকুমায় নিম্নলিখিত ১৩টি এল আই এবং একটি ডিপটিউবওয়েল প্রকল্পের কাজ হাতে নেওয়া হয়েছে, যেগুলি এখনো চালু করা যায়নি।

ক) এল, আই প্রকল্প—কুয়াইফাঙ
খ) ” ” হিচাছড়া
গ) ” ” চিত্তামারা (২নং)
ঘ) ” ” শ্রীরামপুর
ঙ) ” ” উত্তর সোনাইছড়ি
চ) ” ” চড়কবাড়ি
ছ) ” ” জিরতলি
জ) ” ” রামনগর

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| | ঝ) এল, আই, প্রকল্প—মধ্য ভারতচন্দ্রনগর |
| | ঞ) ” ” মহুরীপুর। |
| | ট) ” ” অপুরখামার |
| | ঠ) ” ” পূর্ব পিলাক |
| | ড) ” ” নইগং মকুপাড়া |
| | ঢ) ডিপটিউবওয়েল প্রকল্প—ঘোষখামার। |
| ২। কি কি কারণে এই সকল স্কীমগুলি এখনও চালু করা যায়নি তার বিবরণ— | ২। বিদ্যুৎ সংযোগের অভাবে নিম্নলিখিত ৬টি প্রকল্প চালু করা সম্ভব হয়নি। |
| | ক) এল, আই প্রকল্প—কুয়াইফাঙ |
| | খ) ” ” ” হিচাছড়া |
| | গ) ” ” ” চিত্তামারা (২ নং) |
| | ঘ) ” ” ” শ্রীরামপুর |
| | ঙ) ” ” ” উত্তর সোনাইছড়ি |
| | চ) ” ” ” চড়কবাড়ি। |
| | প্রয়োজনীয় পাম্প হাতে না থাকায় নিম্নলিখিত প্রকল্পগুলির কাজ শেষ করা সম্ভব হয় নাই। |
| | ক) এল, আই প্রকল্প—মহুরীপুর |
| | খ) ” ” অপুরখামার |
| | গ) ” ” পূর্ব পিলাক |
| | ঘ) ” ” মধ্য ভারতচন্দ্রনগর |
| | ঙ) ” ” জিরতলি। |
| | চ) ” ” রামনগর। |
| | নইগংমকুপাড়া এল, আই প্রকল্পটির কাজ অতি সম্প্রতি আরম্ভ হয়েছে ঘোষখামার গভীর নলকূপটি খনন করা হয়েছিল কিন্তু জলের অপ্রতুলতার জন্য প্রকল্পটির বাকি কাজ করা হয় নাই। |

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| এবং | |
| ৩। ঐসকল প্রকল্পগুলির কাজ তাড়াতাড়ি শেষ করার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন ? | ৩। প্রথম ৬টি প্রকল্পে বিদ্যুতের ব্যবস্থা করার জন্য বিদ্যুৎ দপ্তরকে প্রয়োজনীয় কাজ হাতে নেয়ার জন্য অনুরোধ করা হয়েছে এবং আশা করা যায়, শীঘ্রই এই প্রকল্পগুলি চালু হইবে। বর্তমানে বাকী প্রকল্পগুলির জন্য প্রয়োজনীয় পাম্প পাওয়া গিয়াছে এবং পাম্প বসানোর কাজ শীঘ্রই শুরু হইবে। বিদ্যুৎ সংযোগ পাওয়া গেলে ১৯৯১-৯২ সনে এই প্রকল্পগুলি চালু হইবে বলিয়া আশা করা যায়। |

ADMITTED UN-STARRED QUESTION NO. 24

Name of M.L.A :— **Shri Gopal Ch. Das**

Will the Hon'ble Minister-in-charge of the Transport Department, be pleased to state—

প্রশ্ন

(১) জোট সরকার ক্ষমতাসীন হবার পর এ পর্যন্ত কোন্ কোন্ রাস্তায় কতগুলি গাড়ীর (বাস, মিনিবাস, কেন্টার, ট্রাক, জীপ ইত্যাদি) পারমিট ইস্যু করা হয়েছে।

(২) কি নীতির ভিত্তিতে এ সমস্ত পারমিট ইস্যু করা হয়েছে।

(৩) ইহা কি সত্য যে, যাত্রীবাহী গাড়ীসমূহে নির্দ্ধারিত ভাড়ার কোন চার্ট থাকে না এবং ভাড়ার পরিবর্তে কোন টিকিটও যাত্রীদের দেয়া হয় না ?

(৪) সত্য হলে এ ব্যাপারে সরকার যথাযথ ব্যবস্থা গ্রহণ করবেন কি না ?

উত্তর

পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :— পরিবহনমন্ত্রী।

(১) জোট সরকার ক্ষমতাসীন হইবার পর ডিসেম্বর ১৯৯০ ইং পর্যন্ত বিভিন্ন রাস্তা ভিত্তিক মঞ্জুরীকৃত যাত্রীবাহী ৩৮৭টি বড় বাস এবং ১১১টি মিনিবাসের Offer of Permit দেওয়া হইয়াছে। সংলগ্ন তালিকায় বিস্তারিত বিবরণ দেওয়া গেল—

জীপ এবং ট্রাক গাড়ী চালাইবার পূর্বে কোন Offer of Permit দেওয়া হয় না।

(২) জনসাধারণের চলাফেরার ও যাতায়াত ব্যবস্থার উন্নতি বিধান কল্পে মোটর ভেহিক্যালস্ আইন অনুসারে ষ্টেট্ ট্রেন্সপোর্ট অথরিটি, ত্রিপুরা এ সমস্ত পারমিট ইস্যু করিয়াছেন।

(৩) যাত্রীবাহী গাড়ীসমূহে ভাড়ার চার্ট না থাকার এবং ভাড়ার পরিবর্তে টিকিট না দেওয়ার এমন কোন অভিযোগ সরকারের গোচরীভূত হয় নাই।

(৪) ৩নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে কোন প্রশ্ন উঠে না।

## বিভিন্ন রাস্তা ভিত্তিক মঞ্জুরীকৃত যাত্রীবাহী মিনিবাস ও বাসের Offer of Permit এর তালিকা

| | | |
|---|---|---|
| (১) | কাঞ্চনমালা—দুর্গাচৌধুরীপাড়া ভায়া সেকেরকোট—জি, বি, হাসপাতাল— | ৩টা মিনিবাস |
| (২) | মাধবপুর—জি, বি, হাসপাতাল— | ২টা ” |
| (৩) | আগরতলা—সিমনা ভায়া ডাইভারসন রুট— | ৩টা ” |
| (৪) | ধর্মনগর—বাগপাশা ভায়া কামেশ্বর এবং ধর্মনগর কলেজ | ২টা ” |
| (৫) | জি, বি,—ঈশানচন্দ্রপুর ভায়া মাধবপুর— | ২টা ” |
| (৬) | আগরতলা-মান্দাই— | ৩টা ” |
| (৭) | আগরতলা—রাজচন্তাইপাড়া ভায়া খয়েরপুর | ৩টা ” |
| (৮) | আগরতলা—অমরপুর ভায়া—তেলিয়ামুড়া | ৩টা ” |
| (৯) | তেলিয়ামুড়া—অম্পি ভায়া অমরপুর | ৩টা ” |
| | | ২৪টা ” |

| | | | |
|---|---|---|---|
| B.F. | | ২৪টি | মিনিবাস |
| ১০) | আগরতলা—আইরপুর | ৫ | ঐ |
| ১১) | আগরতলা—ঘোড়ামারা | ২ | ঐ |
| ১২) | নেহালচন্দ্রনগর—জি বি | ৪ | ঐ |
| ১৩) | আগরতলা—সিপাহীজলা ভায়া বিশালগড় | ২ | ঐ |
| ১৪) | ঢাকাববাড়ী—জি বি | ৭ | ঐ |
| ১৫) | আগরতলা—তক্‌সাপাড়া শিবপুর—ভায়া বিশ্রামগঞ্জ | ২ | ঐ |
| ১৬) | সোনামুড়া—বিলোনীয়া ভায়া বড়পাথারী | ২ | ঐ |
| ১৭) | আগরতলা—জারুলবাছাই | ৩ | ঐ |
| ১৮) | আগরতলা—লাফাজা ভায়া কামালঘাট | ২ | ঐ |
| ১৯) | জি. বি.—কিল্লা ভায়া উদয়পুর | ৩ | ঐ |
| ২০) | আগরতলা—তৈনানি ভায়া উদয়পুর | ৪ | ঐ |
| ২১) | বনকুল—আমলিঘাট ভায়া সাক্রম | ২ | ঐ |
| ২২) | বিলোনীয়া—কোয়াইফাং | ২ | ঐ |
| ২৩) | উদয়পুর—সাক্রম | ৩ | ঐ |
| ২৪) | গর্জি—কাকড়াবন | ২ | ঐ |
| ২৫) | শ্রীনগর—সাক্রম | ২ | ঐ |
| ২৬) | উদয়পুর—চেলাগাঙ ভায়া অমরপুর | ২ | ঐ |
| ২৭) | কিল্লা—তৈনানি | ১ | ঐ |
| ২৮) | শান্তিরবাজার—কংফাং ভায়া কলসি | ১ | ঐ |
| ২৯) | অমরপুর—তৈদু | ২ | ঐ |
| | | ৭৭টি | ঐ |

| | | | |
|---|---|---|---|
| B.F. | | ৭৭টি | মিনিবাস |
| ৩০) | শ্রীনগর—বিলোনীয়া—ভায়া নলুয়া | ২ | ঐ |
| ৩১) | উদয়পুর—সাব্রুম—ভায়া শান্তিরবাজার | ২ | ঐ |
| ৩২) | বিলোনীয়া—আমলিঘাট—ভায়া শ্রীনগর | ২ | ঐ |
| ৩৩) | বিলোনীয়া—উদয়পুর পাইখোলা | ২ | ঐ |
| ৩৪) | বিলোনীয়া—জোলাইবাড়ী—ভায়া মুহুরীপুর | ২ | ঐ |
| ৩৫) | বীরচন্দ্রমনু—বিলোনীয়া—ভায়া চিত্তামারা | ২ | ঐ |
| ৩৬) | সাব্রুম—আমলিঘাট—ভায়া মনুঘাট | ২ | ঐ |
| ৩৭) | বিলোনীয়া—তুলামুড়া | ১ | ঐ |
| ৩৮) | শিলাছড়ি—উদয়পুর—ভায়া অমরপুর | ২ | ঐ |
| ৩৯) | বিলোনীয়া—একিমপুর— | ৩ | ঐ |
| ৪০) | আগরতলা—খোয়াই ভায়া তেলিয়ামুড়া— | ১ | ঐ |
| ৪১) | আগরতলা—সোনাইবাজার ভায়া মোহনপুর—বড়কাঠাল | ১ | ঐ |
| ৪২) | আগরতলা—ঢাকারবাড়ী | ১ | ঐ |
| ৪৩) | আগরতলা—বান্দাই— | ২ | ঐ |
| ৪৪) | আনন্দবাজার—লালজুড়ি | ৩ | ঐ |
| ৪৫) | আগরতলা—অমরপুর—ভায়া তেলিয়ামুড়া | ১ | ঐ |
| ৪৬) | কামথানা—জি, বি, | ২ | ঐ |
| ৪৭) | কৈলাসহর—হালহালি ভায়া ফটিকরায় | ২ | ঐ |
| ৪৮) | জি, বি,—গোলাঘাটি | ২ | ঐ |
| ৪৯) | জি, বি,—নেহালচন্দ্রনগর | ১ | ঐ |
| | | মোট ১১৩টি | মিনিবাস |

| | | | |
|---|---|---|---|
| ১) | আগরতলা—উঃ কলকলিয়া—ভায়া ফটিকছড়া | ২টা | বড় বাস |
| ২) | আগরতলা—উঃ কলকলিয়া ভায়া বামুটিয়া | ৩ | „ |
| ৩) | আগরতলা—বোরাখা ভায়া ইঞ্জিনীয়ারিং কলেজ | ৩ | „ |
| ৪) | আগরতলা—সোনাইবাজার ভায়া মোহনপুর বড়কাঠাল | ৪ | „ |
| ৫) | আগরতলা—ভায়া বোরাখা—রানীরবাজার | ৩ | „ |
| ৬) | আগরতলা—জম্পুইজলা ভায়া চম্পকনগর | ৩ | „ |
| ৭) | সোনামুড়া—আগরতলা ভায়া তক্সাপাড়া—বিশালগড় | ১ | „ |
| ৮) | সোনামুড়া—আগরতলা ভায়া বিশ্রামগঞ্জ—মেলাঘর | ৬ | „ |
| ৯) | আগরতলা—উদয়পুর ভায়া জম্পুইজলা এবং আঠারবোলা | ২ | „ |
| ১০) | রুট নং ১ টাউনবাস | ৬ | „ |
| ১১) | রুট নং ৯ টাউনবাস | ৩ | „ |
| ১২) | রুট নং ৯-এ টাউনবাস | ২ | „ |
| ১৩) | রুট নং ৬ টাউন বাস— | ২ | „ |
| ১৪) | আগরতলা—তালতলা ভায়া বামুটিয়া—গান্ধীগ্রাম | ৫ | „ |
| ১৫) | বেহালাবাড়ী-আগরতলা ভায়া তেলিয়ামুড়া | ৩ | „ |
| ১৬) | চাম্পাহাওর—আগরতলা ভায়া চেবরী | ৩ | „ |
| ১৭) | তুলাসীখর আগরতলা ভায়া তেলিয়ামুড়া | ৩ | „ |
| | | ৫৪টি | বড় বাস |

| B. F. | ৫৪টি | বড় বাস |
|---|---|---|
| ১৮) আগরতলা—কমলাসাগর | ৩ | ” |
| ১৯) আগরতলা—চাম্পামুড়া—ভায়া গোকুলনগর | ৩ | ” |
| ২০) আগরতলা—সিমনা | ১৪ | ” |
| ২১) আগরতলা—মোহনপুর ভায়া অভিচরণ বাজার | ২ | ” |
| ২২) আগরতলা—সোনামুড়া ভায়া বক্সনগর—দুর্গানগর | ৬ | ” |
| ২৩) সোনামুড়া—মাতাবাড়ী ভায়া তক্সাপাড়া—বিশ্রামগঞ্জ—উদয়পুর | ২ | ” |
| ২৪) উদয়পুর—জুলাইবাড়ী | ২ | ” |
| ২৫) বিলোনীয়া—উদয়পুর ভায়া রাইছড়া | ২ | ” |
| ২৬) উদয়পুর—বিলোনীয়া ভায়া তুলামুড়া গর্জী | ৩ | ” |
| ২৭) গৌরাঙ্গনগর—ধর্মনগর ভায়া কৈলাশহর | ২ | ” |
| ২৮) কৈলাশহর—ছামনু | ২ | ” |
| ২৯) কুমারঘাট—রাংগুটিয়া ভায়া কৈলাশহর | ২ | ” |
| ৩০) কৈলাশহর—কাঞ্চনপুর | ৩ | ” |
| ৩১) ধর্মনগর—জলাপাসা—লালজুরী—কাঞ্চনপুর—আনন্দবাজার | ৩ | ” |
| ৩২) কাঞ্চনপুর—ফুলদংশী | ৩ | ” |
| ৩৩) ধর্মনগর—কদমতলী—রাণীবাড়ী—সংসঙ্গম—ব্রজেন্দ্রনগর এবং ধর্মনগর। | ২ | ” |
| | ১০৮ | ” |

| | | | |
|---|---|---|---|
| B. F. | | ১০৮টি | বড় বাস |
| ৩৪) | ধর্মনগর—কৈলাশহর | ২ | ” |
| ৩৫) | রাগমা—পানিসাগর ভায়া—ধর্মনগর কলেজ—তিলথা | ২ | ” |
| ৩৬) | কৈলাশহর—মানিকপুর | ৩ | ” |
| ৩৭) | কমলপুর—আমবাসা | ৩ | ” |
| ৩৮) | রাজকান্দি—ফুলতৈল ভায়া—ফটিকরায় | ৩ | ” |
| ৩৯) | জলাই—রাজনুটিয়া | ১ | ” |
| ৪০) | জলাই—বাবুরবাজার | ২ | ” |
| ৪১) | কমলপুর—গণ্ডাছড়া | ১ | ” |
| ৪২) | আগরতলা—করিমগঞ্জ রুট | ৫ | ” |
| ৪৩) | মধুপুর—জি. বি. হাসপাতাল | ১ | ” |
| ৪৪) | আগরতলা—খোয়াই ভায়া—কালাছড়া—সুবলসিং | ৫ | ” |
| ৪৫) | জি. বি.—গোলাঘাটি ভায়া—বিশালগড় | ৮ | ” |
| ৪৬) | আগরতলা—লতিয়াছড়া ভায়া—চড়িলাম | ২ | ” |
| ৪৭) | আগরতলা—অভিচরণবাজার ভায়া—মোহনপুর | ১ | ” |
| ৪৮) | আগরতলা—গণ্ডাছড়া— | ১ | ” |
| ৪৯) | শালগড়া—অমরপুর ভায়া—উদয়পুর | ২ | ” |
| ৫০) | বিলোনীয়া—গৌরাঙ্গবাজার | ২ | ” |
| ৫১) | ধর্মনগর—আনন্দবাজার ভায়া—জলাই পাশা | ২ | ” |
| ৫২) | ধর্মনগর—কাঞ্চনপুর ভায়া—পেচারথল | ১ | ” |
| ৫৩) | কাঞ্চনপুর—ফুলদংশী | ১ | ” |
| ৫৪) | কমলপুর—আমবাসা | ২ | ” |
| | | ১৫৮ | ” |

| B. F. | ১৫৮টি | বড় বাস |
|---|---|---|
| ৫৫) কমলপুর—ধর্মনগর | ২ | ” |
| ৫৬) কমলপুর—গণ্ডাছড়া | ১ | ” |
| ৫৭) সোনামুড়া—বিলোনীয়া ভায়া—ভবানীপুর | ২ | ” |
| ৫৮) আগরতলা—জি বি হাসপাতাল—শালগড়া | ৩ | ” |
| ৫৯) হাতকাটা রামচন্দ্র ঘাট—আগরতলা—ভায়া তেলিয়ামুড়া | ২ | ” |
| ৬০) আগরতলা—খোয়াই ভায়া—তেলিয়ামুড়া | ২ | ” |
| ৬১) আগরতলা—অমরপুর—ভায়া তেলিয়ামুড়া | ১ | ” |
| ৬২) আগরতলা—গণ্ডাছড়া— | ১ | ” |
| ৬৩) সোনামুড়া—বিলোনীয়া—ভায়া ভবানীপুর | ১ | ” |
| ৬৪) আগরতলা—বিলোনীয়া | ২ | ” |
| ৬৫) আগরতলা—আশারামবাড়ী—তেলিয়ামুড়া | ৩ | ” |
| ৬৬) আগরতলা—খোয়াই—ভায়া তেলিয়ামুড়া | ৫ | ” |
| ৬৭) আগরতলা—মহারাজগঞ্জবাজার—(খোয়াই) ভায়া তেলিয়ামুড়া | ৩ | ” |
| ৬৮) আগরতলা—মাতাবাড়ী—ভায়া উদয়পুর | ২ | ” |
| ৬৯) আগরতলা—করবুক—ভায়া অমরপুর | ৩ | ” |
| ৭০) জি, বি, হাসপাতাল—কাঞ্চনমালা—ভায়া সেকেরকুট—দুর্গাচৌধুরীপাড়া | ৩ | ” |
| ৭১) আগরতলা—সোনামুড়া—ভায়া তক্সাপাড়া | ৩ | ” |
| | ১৯৭ | ” |

| | | ১৯৭ টি বড় বাস |
|---|---|---|
| ৭২) | জি, বি, হাসপাতাল চেবরী — ভায়া তেলিয়ামুড়া | ১ ” |
| ৭৩) | আগরতলা—জন্মেজয়নগর ভায়া—তেলিয়ামুড়া | ১ ” |
| ৭৪) | কেম্পেরবাজার—জি, বি, হাসপাতাল ভায়া বটতলা | ৩ ” |
| ৭৫) | আগরতলা—বৈষ্ণানী ভায়া—উদয়পুর | ১ ” |
| ৭৬) | কাঠালতলী—জি, বি, হাসপাতাল ভায়া বটতলা | ২ ” |
| ৭৭) | আগরতলা—শ্রীনগর ভায়া—বিলোনীয়া | ২ ” |
| ৭৮) | আগরতলা—তেলিয়ামুড়া | ২ ” |
| ৭৯) | আগরতলা—সোনামুড়া ভায়া—সিমনা | ৩ ” |
| ৮০) | সোনামুড়া—বিলোনীয়া ভায়া—উদয়পুর | ৩ ” |
| ৮১) | আগরতলা—কাঁকড়াবন ভায়া—উদয়পুর | ৩ ” |
| ৮২) | আগরতলা—সোনামুড়া— ভায়া বিশ্রামগঞ্জ | ১১ ” |
| ৮৩) | আগরতলা—সোনামুড়া ভায়া—বক্সনগর | ৪ ” |
| ৮৪) | আগরতলা—বামুটিয়া | ৩ ” |
| ৮৫) | উত্তর মহারাণী—আগরতলা ভায়া—তেলিয়ামুড়া | ৪ ” |
| ৮৬) | জি, বি, হাসপাতাল—কলকলিয়া ভায়া—অফিসটিলা | ৩ ” |
| | | ২৪৩ ” |

| | B.F. | ২৪৩ টি | বড় বা |
|---|---|---|---|
| ৮৭) | সোনামুড়া—বিলোনীয়া<br>ভায়া—বড়পাথারী | ২ | ” |
| ৮৮) | সোনামুড়া—অমরপুর<br>ভায়া—উদয়পুর | ৪ | ” |
| ৮৯) | আগরতলা—বক্সনগর—রহিমপুর—<br>কুখিয়া-পুটিয়া | ৭ | ” |
| ৯০) | আগরতলা—শালগড়া | ৬ | ” |
| ৯১) | আগরতলা—মির্জা | ৫ | ” |
| ৯২) | পুরাতন রাজনগর—জি, বি. হাসপাতাল<br>ভায়া বিশালগড় | ৪ | ” |
| ৯৩) | আগরতলা—কোনাবন | ১ | ” |
| ৯৪) | আগরতলা—কমলাসাগর | ২ | ” |
| ৯৫) | আগরতলা—চাকমাঘাট | ২ | ” |
| ৯৬) | মান্দাই—জি, বি, হাসপাতাল<br>ভায়া—মোটরস্ট্যাণ্ড | [illegible] | ” |
| ৯৭) | বেহালাবাড়ী—আগরতলা— | ১ | ” |
| ৯৮) | জি, বি, হাসপাতাল—লালসিংমুড়া—<br>ভায়া বিশালগড় | ৫ | ” |
| ৯৯) | আগরতলা—শিলাছড়ি<br>ভায়া— উদয়পুর | ৩ | ” |
| ১০০) | বেলাবর—জি, বি, হাসপাতাল | ১ | ” |
| ১০১) | আগরতলা—এয়ারপোর্ট | ১ | ” |
| ১০২) | আগরতলা— কমলপুর | ৪ | ” |
| ১০৩) | জি, বি, হাসপাতাল—ঢাকারবাড়ী<br>ভায়া—বিশালগড় | ৩ | ”<br>” |
| ১০৪) | উদয়পুর—বিলোনীয়া<br>ভায়া—শান্তিরবাজার | ১ | ” |
| ১০৫) | শ্রীনগর উদয়পুর ভায়া মনুবাজার— | ২ | ” |
| ১০৬) | ঘোড়াকাম্পা—বিলোনীয়া<br>ভায়া—কাঞ্জিপড এবং জর্জরী | ১ | ” |
| ১০৭) | সাব্রুম—উদয়পুর<br>ভায়া মনুবাজার—শান্তিরবাজার | ৩ | ” |
| | | ৩০৪ | ” |

| | | | |
|---|---|---|---|
| B.F. | | ৩০৪ টি | বড় বাস |
| ১০৮) | শ্রীনগর—শান্তিরবাজার ভায়া জলাইবাড়ী | ২ | ,, |
| ১০৯) | বিলোনীয়া—গৌরাঙ্গবাজার | ১ | ,, |
| ১১০) | বিলোনীয়া—লক্ষীছড়া ভায়া লংগড়ু— | ২ | ,, |
| ১১১) | আগরতলা—মির্জা | ১ | ,, |
| ১১২) | নলুয়া—রাজনগর ভায়া বিলোনীয়া— | ১ | ,, |
| ১১৩) | বিলোনীয়া—উদয়পুর ভায়া পাইখোলা— | ২ | ,, |
| ১১৪) | আগরতলা—শ্রীনগর ভায়া বিলোনীয়া— | ৩ | ,, |
| ১১৫) | নলুয়া—আগরতলা ভায়া বিলোনীয়া— | ৩ | ,, |
| ১১৬) | বিলোনীয়া—অমরপুর ভায়া উদয়পুর— | ২ | ,, |
| ১১৭) | উদয়পুর—বিলোনীয়া | ২ | ,, |
| ১১৮) | আগরতলা—বিলোনীয়া | ১ | ,, |
| ১১৯) | উদয়পুর—কোজিরপাড় | ১ | ,, |
| ১২০) | নলুয়া—রাজনগর ভায়া বিলোনীয়া— | ১ | ,, |
| ১২১) | উদয়পুর—শান্তিরবাজার | ২ | ,, |
| ১২২) | আগরতলা—ছামনু | ● | ,, |
| ১২৩) | আগরতলা—চাকমাঘাট— | ৩ | ,, |
| ১২৪) | আগরতলা—উদয়পুর— ভায়া জম্পুইজলা | ১ | ,, |
| ১২৫) | ধর্মনগর—পাথারকান্দি— | ১ | " |
| ১২৬) | কমলপুর—আগরতলা— ভায়া আমবাসা | ৫ | ,, |
| ১২৭) | ধর্মনগর—কৈলাশহর— | ২ | ,, |
| ১২৮) | ধর্মনগর—ডাংমুন— | ১ | ,, |
| ১২৯) | কমলপুর—কুমারঘাট— ভায়া ফটিকরায় | ২ | ,, |
| ১৩০) | খোয়াই—কমলপুর— ভায়া তেলিয়ামুড়া | ● | ,, |
| ১৩১) | কাঞ্চনপুর—ধর্মনগর— ভায়া পেচারথল | ১ | ,, |
| | | ৩৫০ | ,, |

| | B.F. | ৩৫০ টি, | বড় বাস |
|---|---|---|---|
| ১৩২) | কৈলাশহর—দশদা— ভায়া কুমারঘাট—পেচারথল— কাঞ্চনপুর। | ১ | ,, |
| ১৩৩) | খোয়াই—আগরতলা— ভায়া তেলিয়ামড়া | ৩ | ,, |
| ১৩৪) | মাধবপুর—জি. বি.- ভায়া সেকেরকুট | ৩ | ,, |
| ১৩৫) | জি বি—কাঠালতলী | ৩ | ,, |
| ১৩৬) | আগরতলা—কাঞ্চনমালা— ভায়া সেকেরকুট | ১ | ,, |
| ১৩৭) | সোনামুড়া—বিলোনীয়া— ভায়া উদয়পুর | ৩ | ,, |
| ১৩৮) | সোনামুড়া—মাতাবাড়ী— ভায়া কিশোরীগঞ্জ—শিলাঘাটি | ২ | ,, |
| ১৩৯) | আগরতলা—সোনামুড়া— ভায়া বিশ্রামগঞ্জ | ২ | ,, |
| ১৪০) | ইন্দিরা হাসপাতাল চন্দ্রপুর— জি বি হাসপাতাল-আগরতলা | ২ | ,, |
| ১৪১) | বিলোনীয়া—অমরপুর— ভায়া উদয়পুর | ৫ | ,, |
| ১৪২ | আগরতলা—শিলাছড়ি— ঘোরাকাপ্পা | ৪ | ,, |
| ১৪৩) | শ্রীনগর—উদয়পুর— ভায়া ঋষ্যমুখ | ১ | ,, |
| ১৪৪) | শ্রীনগর—উদয়পুর— ভায়া নন্দুয়া জুলাইবাড়ী | ২ | ,, |
| ১৪৫) | আগরতলা—আনন্দবাজার | ১ | ,, |
| ১৪৬) | আগরতলা—চম্পাহাওর | ১ | ,, |
| ১৪৭) | আগরতলা—তেলিয়ামুড়া | ২ | ,, |
| ১৪৮) | সোনামুড়া—আগরতলা— ভায়া বক্সনগর | ২ | ,, |

মোট ৩৮৯ টি বড় বাস

## UN-STARRED QUESTION NO. 29.

**Name of M. L. A :— Shri Samar Choudhury**

Will the Hon'ble Minister-in-charge of the Trausport Department, **be pleased to state—**

**প্রশ্ন**

১) ৩১শে অক্টোবর, ১৯৯০ ইং তারিখ পর্যন্ত রাজ্য সরকারের কোন্ কোন্ দপ্তরের কি কি শ্রেণীর কত সংখ্যক vehicle ব্যবহৃত অবস্থায় ছিল ?

২) ১৯৮৭ অক্টোবরের শেষে এই সংখ্যা কত ছিল ?

৩) কোন্ দপ্তরে কোন্ শ্রেণীর কত সংখ্যক vehicle ১৯৯০ অক্টোবর মাসে সরকারী কাজের জন্য ভাড়া নেয়া হয়েছে এবং কি হারে ভাড়া প্রদান করা হয়েছে ?

**উত্তর**

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :— পরিবহনমন্ত্রী**

১), ২), ৩) } তথ্য সংগ্রহনাধীন আছে।

## ADMITTED UN-STARRED QUESTION NO. 33

**Name of M.L.A. :—Shri Gopal Ch. Das**

Will the Hon'ble Minister-in-charge of the **P.W.D**, be pleased to state :—

(১) **প্রশ্ন :—** ১৯৮৯-৯০ইং আর্থিক বছরে পি, ডব্লিউ, খাতে কত টাকা অর্থ বরাদ্দ ছিল ?

(১) **উত্তর :—** ১৯৮৯-৯০ইং অর্থ বৎসরে পি, ডব্লিউ, ডি, (সড়ক ও গৃহ-নির্মাণ) বাজেট ১৪, ১৫, ১৬ এবং ১৭নং ডিমাণ্ডে অর্থ বরাদ্দ ছিল—

বাজেট এস্টিমেট :— ৬৭৩৩'৫১ লক্ষ টাকা।

সংশোধিত বাজেট :— ৬৮২৮'১৫ লক্ষ টাকা।

(২) **প্রশ্ন :—** তন্মধ্যে Plan/Non-Plan/N. E. C এর খাতে এবং পি, ডব্লিউ, ডি আর কোন খাতে কত টাকা বরাদ্দ করা হয়েছিল ?

(২) **উত্তর** :—বিভিন্ন খাতে অর্থ বরাদ্দের পরিমাণ (লক্ষ টাকার হিসাবে)

| | বাজেট এস্টিমেট ১৯৮৯-৯০ | রিভাইজড্ এস্টিমেট ১৯৮৯-৯০ |
|---|---|---|
| Plan— | ২৩৩২'১০ | ২২৩৫'০২ |
| Non-Plan— | ৩৮০'৪১ | ৩৯১৩'১৩ |
| N.E. CPWD— | ২৭০'০০ | ৩৫০'০০ |
| Border Roads— | ৩৩০'০০ | ৩৩০'০০ |

(৩) **প্রশ্ন** :— বরাদ্দকৃত টাকার মধ্যে কোন খাতে কত টাকা ব্যয় করা হয়েছে এবং কত টাকা অব্যয়িত অবস্থায় ছিল ?

(৩) **উত্তর** :— ব্যয়ের হিসাব (লক্ষ টাকায়) :—

| | |
|---|---|
| Plan— | ২৪৪৭'৩৬ |
| Non-Plan— | ৩৯১৪'০৪ |
| NEC — পি. ডব্লিউ. ডি | ৩৩২'০৭ |
| NEC — বোর্ডার রোড | ৩৬৩'২০ |

ব্যয়ের হিসাব এ. জি অফিসের সঙ্গে এখনও রিকনসাইল করা হয় নাই।
অব্যয়িত কোন টাকা ছিল না।

(৪) **প্রশ্ন** :— ১৯৯০-৯১ইং আর্থিক বর্ষে কোন খাতে কত টাকা বরাদ্দ করা হয়েছিল, এবং ১৯৯০-৯১ইং সনের ডিসেম্বর পর্যান্ত কোন্ খাতে কত টাকা ব্যয় করা হয়েছে ?

(৪) **উত্তর** :— ১৯৯০-৯১ইং অর্থ বৎসরে বিভিন্ন খাতে বরাদ্দকৃত অর্থ এবং নভেম্বর ১৯৯০ ইং পর্যান্ত পাওয়া ব্যয়ের হিসাব (লক্ষ টাকায়) :—

| | বরাদ্দ | ব্যয় |
|---|---|---|
| Plan— | ২৩৭৭'৪৫ | ১৫৬৫'০৭ |
| Non-Plan— | ৪১৮১'১১ | ১৮৪৩'৪৫ |
| NEC — PWD— | 340'00 | ১৩১'৬৪ (পি. ডব্লিউ. ডি) |
| NEC — BRDB— | 330'00 | — |

## PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY ASSEMBLE UNDER THE PROVISIONS OF THE CONSTITUTION OF INDIA

**The Assembly** met in the Assembly House, Agartala on 29th January, 1991, Tuesday at 11 A. M.

### PRESENT

Shri Jyotirmoy Nath, Speaker in the Chair. The Chief Minister, the Deputy Speaker seven Ministers, eight Ministers of state and 49 Members.

### QUESTIONS & ANSWERS

**মিঃ স্পীকার :—** আজকের কার্যসূচীতে সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয়গণ কর্তৃক উত্তর প্রদানের জন্য প্রশ্নগুলি নামের পার্শ্বে উল্লেখ করা হয়েছে। আমি পর্যায়ক্রমে সদস্যগণের নাম বললে তিনি তাঁর নামের পার্শ্বে উল্লেখিত যে কোন নাম্বার জানাবেন এবং সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহোদয় উত্তর দেবেন। মাননীয় সদস্য শ্রীসুশীল কুমার চাকমা।

**শ্রীসুশীলকুমার চাকমা** (পেঁচারথল) **:—** অ্যাডমিটেড কোয়েশ্চান নাম্বার ৪৫

**মিঃ স্পীকার :—** অ্যাডমিটেড ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার ৪৫

**শ্রীকালিদাস দত্ত** (রাষ্ট্রমন্ত্রী) **:—** মিঃ স্পীকার স্যার, কোয়েশ্চান নং : ৪৫

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১। ধর্মনগর মহকুমার মাছমারা তহশীলাধীন অচল চাকমা, শ্রীদাম চাকমা, আনন্দ চাকমা, পয়সা রাম চাকমা, গন্দুলং চাকমা এবং ইন্দ্রমোহন চাকমার বেআইনী হস্তান্তর জমি ফেরৎ দেওয়া হয়েছে কি, | এখনও দেওয়া হয় নাই। |
| ২। ফেরৎ দেওয়া না হইলে তাহার কারণ এবং | উক্ত জমিতে অ-উপজাতি লোকদের বাড়ী বর্তমান। |

| | |
|---|---|
| ৩। এ ব্যাপারে সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন ? | যত শীঘ্র সম্ভব উপজাতি লোকদের জমি ফেরৎ দেওয়া হইবে। |

শ্রীসুশীলকুমার চাকমা :— সাপ্লিমেন্টারী স্যার, আজকে এই যে অচল চাকমা, শ্রীদাম চাকমা, আনন্দ চাকমা, পয়সা রাম চাকমা, গুলং চাকমা এবং ইন্দ্রমোহন চাকমা ওরা খুবই গরীব। পয়সার অভাবে ওরা মামলা মোকদ্দমা করতে পারছে না। যার জন্য এখানে এই প্রশ্ন করা হয়েছে। বিশেষ করে অচল চাকমা সে মারা গেছে। তার উত্তরাধিকারী আছেন। এক মেয়ে ও বিধবা স্ত্রী বর্তমান। এই অচল চাকমার জমি হচ্ছে, ১.৯২ একর। সেই জমি মাত্র ৪,৬০০ টাকায় বিক্রি হয়েছে। দলিল হচ্ছে কাঁচা। আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে জানতে চাই, তপশীলি জাতি এবং উপজাতিদের রক্ষারকবচ হিসাবে—

ভারতীয় গেজেট

অসাধারণ

ভাগ—II, খণ্ড—I

কর্তৃপক্ষ কর্তৃক প্রকাশিত

সংখ্যা ৩৯ নতুন দিল্লী, মঙ্গলবার, ১২ই সেপ্টেম্বর, ১৯৮৯ইং তারিখে গেজেট প্রকাশিত হয়।

আইন ও বিচার মন্ত্রক

(আইন প্রণয়ন দপ্তর)

নতুন দিল্লী ১২ই সেপ্টেম্বর, ১৯৮৯ইং তারিখে সংসদে রাষ্ট্রপতির অনুমোদন লাভ করে তপশিলী জাতি ও তপশীলি উপজাতিদের ( নৃশংসতা দমন ) আইন, ১৯৮৯ এর ৩৩ নম্বরে ১১ সেপ্টেম্বর।

নং এফ ৪(১৯)-ল/লেগ/৮৯

ত্রিপুরা সরকার

আইন দপ্তর

তাং-আগরতলা, ৩০শে জানুয়ারী, ১৯৮৯ইং।

তপশীলি জাতি ও তপশীলি উপজাতি ( নৃশংসতা দমন ) আইন, ১৯৮৯ইং এর ১৫নং ধারা কর্তৃক প্রদত্ত ক্ষমতা-বলে, রাজ্য সরকার পশ্চিম ত্রিপুরার আগরতলা, উত্তর ত্রিপুরার কৈলাসহর ও দক্ষিণ ত্রিপুরার উদয়পুর এই জেলাগুলিতে (নৃশংসতা দমন) ও ফৌজদারী সংক্রান্ত সরকারী উকিলদিগকে পূর্বোক্ত আইনের ১৪নং ধারানুযায়ী প্রকাশিত ৩০শে জানুয়ারী ১৯৯০ তারিখের এফ. ৪ (১৯)-ল/লেগ/৮৯ নং বিজ্ঞপ্তি অনুসারে গঠিত বিশেষ আদালতগুলিতে মোকদ্দমা চালানোর জন্য বিশেষ পাবলিক প্রসিকিউটর নিয়োগ করিয়াছেন।

তাহা হইলে উপজাতি এবং তপশীলি জাতিদের রক্ষাকবচ হিসাবে নৃশংসতা দমন আইনে ২য় পরিচ্ছেদে এবং প্যারাতে উল্লেখ আছে। তপশীলি জাতি বা তপশীলি উপজাতিভুক্ত কোন ব্যক্তিকে, তাহার জমি বা বাসস্থান হইতে অন্যায় ভাবে উৎখাত করে বা অন্যায়ভাবে জমি দখল করে বা চাষ করে এবং জমি হস্তান্তরিত ঘটায় তবে, এই আইনের আওতায় বলে কেন তাদের জমি ফেরৎ হচ্ছে না। মাননীয় মন্ত্রী মহোদয় অতি সত্তর জমি ফেরৎ দেওয়ার ব্যবস্থা গ্রহণ করবেন কি ?

শ্রীকালিদাস দত্ত (রাষ্ট্রমন্ত্রী) :— স্যার, বে-আইনীভাবে হস্তান্তরিত উপজাতিদের জমি হস্তান্তরের ব্যাপারে রাজ্য সরকারের কোন ত্রুটি নেই। বর্তমানে কিছু কিছু জায়গায় ল্যাণ্ড রেষ্টোরেশান সম্ভব হচ্ছে। আর কোন কোন জায়গায় রেষ্টোরেশনের এগেইনষ্টে পার্টি অনেক জায়গায় কোর্টে আপীল করেছে। এটা সাবজুডিস ম্যাটার। এই জন্য অনেক ক্ষেত্রে সম্ভব হচ্ছে না। তবে আমি মাননীয় সদস্যদের আশ্বাস দিচ্ছি আমরা সিক্সথ এমেণ্ডমেন্ট এনে মাননীয় রাষ্ট্রপতির সম্মতির জন্য পাঠিয়েছি। মাননীয় রাষ্ট্রপতির সম্মতি পেলেই বে-আইনীভাবে হস্তান্তরিত উপজাতিদের জমি হস্তান্তর করা সম্ভব হবে।

শ্রীসুবোধ দাস (পানিসাগর) :— সাপ্লিমেন্টারী স্যার, ধর্মনগরে শ্রীদাম চাকমা সহ বিভিন্ন তহশীলে বহু উপজাতিদের জমি বে-আইনীভাবে হস্তান্তরিত হচ্ছে। এই ঘটনাগুলি তদন্ত করে অবিলম্বে বে-আইনীভাবে হস্তান্তরিত জমি উপজাতিদেরকে ফেরৎ দেওয়ার জন্য সরকার কোন উদ্যোগ গ্রহণ করবেন কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রীকালিদাস দত্ত (রাষ্ট্রমন্ত্রী) :— স্যার, আমি আগেই বলেছি যে সরকার যে সমস্ত জায়গায় সম্ভব হচ্ছে সেই সমস্ত জায়গায় বে-আইনীভাবে হস্তান্তরিত জমি উপজাতিদেরকে ফেরৎ দিচ্ছেন। যেগুলি সম্ভব হচ্ছে না সেগুলি সম্পর্কে সরকার সিকসথ এমেণ্ডমেন্ট আনছেন। তার মাধ্যমে নিশ্চয়ই সমস্ত উপজাতিদের জমি আমরা হস্তান্তরিত করতে পারব।

শ্রীদিবাচন্দ্র রাংখল (কৃষাই) :— সাপ্লিমেন্টারী স্যার, রিগার্ডিং ল্যাণ্ড রেষ্টোরেশান কেইস আমরা শুনেছি আপ টু লাষ্ট ইয়ার আউট অব ১৫ লাখস অনলী ৯৫,০০০ হ্যাজ বীন স্পেন্ট রিগার্ডিং রেষ্টোরেশানের কেইস। এটা সত্য কিনা, যদি সত্য হয়ে থাকে তাহলে রেষ্টোরেশান বাবদ সরকারী বরাদ্দকৃত অর্থ খরচ করার যে উদ্যোগ গ্রহণ করা হয়েছে এই সমস্ত বরাদ্দকৃত অর্থ কেন খরচ হয়নি এবং কোথায় ত্রুটি রয়ে গেছে এ তথ্য মাননীয় মন্ত্রী মহোদয়ের জানা আছে কিনা ? আমরা জানি এই রেষ্টোরেশনের কাজ অতি দ্রুতগতিতে চলছে এবং এটা আরও ত্বরান্বিত করার জন্য ব্যবস্থা নেওয়া হবে কিনা এবং সিকসথ এমেণ্ডমেন্ট-এর অনুমোদন পেলে অত্যন্ত দ্রুতগতিতে এটার কার্যকরী ব্যবস্থা হাতে নেওয়া হবে কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রীকালিদাস দত্ত (রাষ্ট্রমন্ত্রী :— স্যার, মাননীয় সদস্য মহোদয় ঠিকই বলেছেন যে বর্তমান সরকার অত্যন্ত দ্রুততার সহিত ল্যাণ্ড রেস্টোরেশান কাজ ফাইনালাইজ করার চেষ্টা করছেন। যেগুলি সম্ভব না সেগুলির ক্ষেত্রে সিদ্ধান্ত এমেণ্ডমেন্ট এনে রাষ্ট্রপতির অনুমোদনের জন্য পাঠিয়েছিলাম। উনি ২-১টা জায়গায় আপত্তি করার জন্য সেটা ফেরৎ এসেছে। সেগুলি আমরা আবার ঠিকঠাক করে মাননীয় রাষ্ট্রপতির নিকট পাঠিয়েছি।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রীবাদল চৌধুরী।

শ্রীবাদল চৌধুরী : (ঋষামুখ)— মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ৬২।

শ্রীবীরজিৎ সিনহা (মন্ত্রী) :— মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ৬২।

প্রশ্ন

১। মনোনীত পঞ্চায়েত উন্নয়ন কমিটি এবং ব্লক এডভাইসরী কমিটিগুলি বাতিল করার সিদ্ধান্ত রাজ্য সরকার গ্রহণ করেছেন কি?

২। রাজ্যে পঞ্চায়েত নির্বাচন কবে নাগাদ অনুষ্ঠিত করার জন্য সিদ্ধান্ত নেওয়া হয়েছে এবং পঞ্চায়েত নির্বাচনের জন্য রাজ্য সরকার কর্তৃক কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

উত্তর

১। না।

২। রাজ্যে কবে নাগাদ পঞ্চায়েত নির্বাচন করা হবে এই মর্মে রাজ্য সরকার এখনও কোন সুনির্দিষ্ট সিদ্ধান্ত গ্রহণ করেননি। রাজ্যে রাজ্যে পঞ্চায়েত সাধারণ নির্বাচন অনুষ্ঠিত করার লক্ষ্যে রাজ্য সরকার বিভিন্ন ব্লকের অধীন গাঁওসমূহের এলাকাকে নির্বাচন ক্ষেত্রে বিভক্ত করার কাজ ইতিমধ্যেই শেষ করেছে।

শ্রীবাদল চৌধুরী :— সাপ্লিমেন্টারী স্যার, ইহা কি সত্য যে, নির্বাচিত পঞ্চায়েতদের ক্ষমতা বি. ডি. ওদের হাতে দেওয়া হয়েছে বি. ডি ওরা নির্বাচিত পঞ্চায়েতের পরিবর্তে নিজেরাই পঞ্চায়েত বাড়ানো কমানোর পুনর্গঠনের কাজ করছেন। মাননীয় মন্ত্রী মহাশয় এটাও জানাবেন কিনা যে, পঞ্চায়েত উন্নয়ন কমিটিগুলি বি. ডি. ওদের পরামর্শদাতা হিসাবে কাজ করছেন এবং সম্পূর্ণ বে-আইনী ভাবে পঞ্চায়েত কনস্টিটিউয়েন্সগুলির ভাঙ্গা গড়ার কাজ চলছে?

শ্রীবীরজিৎ সিনহা (মন্ত্রী) :—মাননীয় সদস্য যে সাপ্লিমেন্টারী এনেছেন সেটা ঠিক নয়। পঞ্চায়েতগুলি ভেঙ্গে দেওয়া হয়েছে ঠিকই, বি. ডি. ওদের হাতে ক্ষমতা দেওয়া হয়েছে এবং বি. ডি. ওদের সাহায্য করার জন্য পঞ্চায়েত এডভাইসারী কমিটি করা হয়েছে এবং পঞ্চায়েত ওয়ার্ক পুনর্নির্ধারণের ক্ষেত্রে ১৯৮৪ সালের পঞ্চায়েত আইন মোতাবেক সেই ক্ষমতা পঞ্চায়েতে দেওয়া আছে। পঞ্চায়েতের ওয়ার্ক পুনর্নির্ধারণ করা হয়েছে।

**শ্রীবাদল চৌধুরী :—** সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় যা বলেছেন তা যদি সত্য হয়ে থাকে তাহলে এটা ঠিক বিনা পঞ্চায়েত দপ্তরের যিনি সচিব তিনি পঞ্চায়েত সেক্রেটারীকে বলেছিলেন উন্নয়ন কমিটির চেয়ারম্যানদের সই করে সেখানে তাদের সার্টিফিকেট নিয়ে খবরদারি করবে, এটা বে-আইনী ক্ষমতা দেওয়া হয়েছে এবং শেষ পর্যন্ত রাজ্য সরকার এটা প্রত্যাহার করতে বাধ্য হয়েছেন কারণ হচ্ছে তাদের অসমস্ত কমিটি আইনসঙ্গত তার কোন এক্তিয়ার নেই তাহলে বি. ডি. ওরা কি ভাবে তাদের পরামর্শ দেবেন এবং পঞ্চায়েত ভাঙ্গা গড়ার কাজ করবেন। এটা মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কিনা।

**শ্রীবীরজিৎ সিনহা (মন্ত্রী) :—** মাননীয় সদস্য প্রশ্ন করেছেন যে পঞ্চায়েত ডেভলাপমেন্ট কমিটি আমাদের সেক্রেটারী পঞ্চায়েত ডিপার্টমেন্টের সেক্রেটারীকে নির্দেশ দেওয়া হয়েছিল যে তাদের রিপোর্ট পঞ্চায়েত ডেভলাপমেন্ট কমিটি চেয়ারম্যানদের সঙ্গে থেকে পঞ্চায়েত সেক্রেটারীকে নিতে হবে এবং এই পরিপ্রেক্ষিতে কিছু পঞ্চায়েত সেক্রেটারী আদালতের দ্বারস্থ হয়েছিল, শেষে আদালত সরকারী সেই নির্দেশকে বে-আইনী বলে রায় দিয়েছেন। মাননীয় স্পীকার স্যার, কিছু কর্মচারী যারা সমন্বয়পন্থী সরকারের প্রশাসনকে পঙ্গু করার জন্য একটা পরিকল্পিত চক্রান্ত করেছিল এবং তাদেরকে যখন আমাদের সরকার থেকে নির্দেশ দেওয়া হয় তাদের যে ওয়ার্কিং রিপোর্ট পঞ্চায়েত ডেভলাপমেন্ট কমিটির চেয়ারম্যান থেকে নিতে হবে তখন তারা এর বিরুদ্ধে সরকারের এই আদেশের বিরুদ্ধে কোর্টে গিয়েছিল। কিন্তু আদালত সরকারের পক্ষেই রায় দিয়েছে, কর্মচারীদের পক্ষে দেয়নি। সেটা বেআইনী নয়।

**শ্রীবাদল চৌধুরী :—** স্যার, উনার আগের স্টেইটমেন্টের সংগে এই স্টেইটমেন্টের পার্থক্য আছে। উনি নিজে বলেছেন প্রত্যাহার করে নিয়েছেন। আদালত রায় দিলে প্রত্যাহারের প্রশ্ন কেন আসে? উনি সভাকে মিসলিড করছেন। ভুল তথ্য দিচ্ছেন। আগের প্রশ্নে বলেছেন সেখানে প্রত্যাহার করে নিয়েছেন এই আদেশ। এখন আবার বলছেন আদালতের রায় এর কথা।

**শ্রীবীরজিৎ সিনহা (মন্ত্রী) :—** মাননীয় স্পীকার স্যার, সরকারের তরফ থেকে এই আদেশ প্রত্যাহার করে নেওয়া হয়নি। সেই আদেশের বিরুদ্ধেই কিছু সংখ্যক কর্মচারী আদালতে গিয়েছিলেন। আদালত সরকারের পক্ষে রায় দিয়েছে। এখানে প্রত্যাহারের কোন প্রশ্নই আসেনা।

**শ্রীসমর চৌধুরী (ধনপুর) :—** সাপ্লিমেন্টারী স্যার, স্বশাসিত জেলা পরিষদ থেকে সর্বসম্মতিক্রমে সিদ্ধান্তটি নিয়েছে ভিলেজ কমিটি এলাকার মধ্যে গঠন হবে। রাজ্য সরকার সেইসব জায়গায় অন্যায়ভাবে পঞ্চায়েত অ্যাডভাইসারী কমিটি অথবা উন্নয়ন কমিটি নামে এই সমস্ত কমিটি করে রেখে জোর করে এ, ডি, সির সিদ্ধান্তকে চাপা দিয়ে রেখেছেন। এটা ঠিক কিনা? আর বটকৃষ্ণ চৌধুরীর ছেলে নন ট্রাইবেল, ট্রাইবেল মেজরিটি এরিয়া যোড়াকাপ্পা গাঁওসভা সাব্রুম মহকুমায় বটকৃষ্ণ চৌধুরীর ছেলে তাকে চেয়ারম্যান করে সেখানকার উপজাতিদের বঞ্চনা করা হচ্ছে, সেগুলি সত্য কিনা?

শ্রীবীরজিৎ সিন্‌হা (মন্ত্রী) :—মাননীয় স্পীকার স্যার, জেলা পরিষদ থেকে ১৯৮৯ ইংতে জেলা পরিষদের অন্তর্ভুক্ত গাঁও ভাওলিতে ভিলেজ কমিটি করার জন্য একটা প্রস্তাব এসেছে। সেই প্রস্তাব বিবেচনা করার জন্য সরকারের তরফ থেকে উচ্চ পদস্থ অফিসারদের নিয়ে একটা হাই পাওয়ার কমিটি করা হয়েছে। হাই পাওয়ার কমিটি বিভিন্ন রাজ্যে গিয়ে পরীক্ষা নীরিক্ষা করে সরকারের কাছে রিপোর্ট পেশ করেছে এবং সরকার আলোচনার স্টেইজে রেখেছেন। আইন দপ্তরের সাথে এইটা নিয়ে আলোচনা চলছে।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রীধীরেন্দ্র চন্দ্র দেবনাথ।

শ্রীধীরেন্দ্রচন্দ্র দেবনাথ (মোহনপুর) : অ্যাডমিটেড কোয়েশ্চান নং ১০৩ স্যার।

মিঃ স্পীকার :— অ্যাডমিটেড কোয়েশ্চান নং ১০৩।

শ্রীকালিদাস দত্ত (রাষ্ট্রমন্ত্রী): — অ্যাডমিটেড কোয়েশ্চান নং ১০৩।

প্রশ্ন

১। বর্তমান কংগ্রেস ও টি. ইউ, জে এস সরকার ক্ষমতায় আসার পর কতকগুলি ভূমিহীন পরিবারকে ভূমি দেওয়া হয়েছে, ( এস টি, এস সি ও জেনারেলদের আলাদা হিসাব )।

২। ১৯৯০-৯১ ইং আর্থিক বৎসরে মোহনপুর ব্লকের অন্তর্গত তুলাবাগান চৌমুহনীর পশ্চিম পার্শ্বে ১০(দশ) বৎসর যাবৎ বসবাসকারী পরিবারবর্গকে উক্ত স্থানেই বসবাসের জন্য ভূমি বন্দোবস্ত দেওয়ার কোন পরিকল্পনা রাজ্য সরকার গ্রহণ করবেন কি ?

৩। যদি গ্রহণ করে থাকেন তবে কবে নাগাদ তাদের ঐ দখলীকৃত ভূমিতে বন্দোবস্ত দেওয়া হবে বলে আশা করা যায় ?

উত্তর

| | এস, টি | এস, সি, | অন্যান্য |
|---|---|---|---|
| ১। ভূমিহীন | ১৭৮০ | ৭০৭ | ৩২৪৭ |
| ২। গৃহহীন | ১০৩৪ | ৪৫৭ | ১৪১৭ |
| ৩। ভূমিহীন ও গৃহহীন | ४২৩৬ | ৪২৭ | ৮৬৯ |

২। মোহনপুর ব্লকের অন্তর্গত তারানগর গাঁওসভার তুলাবাগান চৌমুহনীর বসবাসকারী পরিবারদের ভূমি দেওয়া সম্ভবপর নয়, যেহেতু উক্ত ভূমি পিয়ারলেস এবং ইণ্ডাস্ট্রি লিমিটেডের (ফটিকছড়া চা বাগান) রায়তি সম্পত্তি।

৩। প্রশ্ন উঠে না।

**শ্রীধীরেন্দ্র চন্দ্র দেবনাথ :—** সাপ্লিমেন্টারী স্যার, বামফ্রন্ট সরকার আমাদের এই সরকারকে অনেক জঞ্জাল দিয়েছেন। এইটা হল নৃপেন বাবুর সরকারের আমলে ৮০ জুনের দাঙ্গা সৃষ্টি করে এই জায়গাটাতে ৩০০ পরিবারকে বসবাস করার জন্য ১০ গণ্ডা ২০ গণ্ডা করে জায়গা দেওয়া ছিল। বামফ্রন্ট সরকারের আমলে তারা বসবাস করছিলেন। মাননীয় মন্ত্রী এইটা দেখবেন কিনা বা ব্যবস্থা নেবেন কিনা। নতুন সরকার আসার পর ত্রিপুরা রাজ্যে শান্তির বাতাবরণ সৃষ্টি হয়েছে। কাজেই এই যে ১০ বৎসর বসবাসকারী স্থায়ী বাসিন্দারা, আমি জানি রেভেনিউ ডিপার্টমেন্ট থেকে আনরেকোয়ারী করা হয়েছিল, তদন্ত করে দেখবেন কিনা সেই জায়গাতে তাদের বন্দোবস্ত করা যায় কিনা সেটা মাননীয় মন্ত্রী জানাবেন কিনা ?

**শ্রীকালিদাস দত্ত ( রাষ্ট্রমন্ত্রী ) :—** মিঃ স্পীকার স্যার, মাননীয় সদস্য যে কথা বলেছেন ৮০ জুনের দাঙ্গার ফলশ্রুতিতে ত্রিপুরা রাজ্যের যে সমস্যা সৃষ্টি হয়েছিল তার মধ্যে এইটা হচ্ছে একটা অন্যতম সমস্যা। তবে যেহেতু এইটা রায়তির সম্পত্তি সেহেতু এটাকে আমরা বন্দোবস্ত দিতে পারি না। এইটা খাস জমি নয়। কিন্তু মাননীয় সদস্য যেটা বলেছেন যে এইটা অত্যন্ত মানবিক ব্যাপার আমরা সরকারের তরফ থেকে ওনাকে আশ্বস্ত করতে চাই যে পরবর্তী সময় উনি যোগাযোগ করলে এই মানবিক আবেদনে সাড়া দেওয়ার আমরা অবশ্যই চেষ্টা করব। এই সমস্ত পরিবারকে অন্যত্র কোন বিকল্প ব্যবস্থা করা যায় কি না।

**শ্রীধীরেন্দ্র চন্দ্র দেবনাথ :—** সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় জানেন কি যে, তৎকালীন সরকারের আমলে তাদের কেডারদেরকে দিয়ে কিছু পয়সা নিয়ে তাদেরকে দখল দেওয়া হয়েছিল এবং মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে, কত বৎসর যাবত জায়গা দখল করা হলে সেই জায়গায় বসবাসকারী হিসাবে তার নামে এলটমেন্ট করা হয় ?

**শ্রীকালিদাস দত্ত ( রাষ্ট্রমন্ত্রী :—** মাননীয় স্পীকার স্যার, এইটার তথ্য অবশ্য আমার কাছে নাই, বিগত বাম সরকারের আমলে যদি কোন কোন কাজ করে থাকেন উনি যেটা বলেছেন যে পয়সা নিয়ে তাদেরকে সেখানে বসিয়েছিলেন. তবে আমি এই কথা বলতে পারি যে, বর্তমানে ভূমিবন্টন দেওয়ার যে ব্যবস্থা তাতে কোন খাস ভূমিতে যদি কেউ দখল করে থাকেন তাহলে সেটা স্বতন্ত্র কথা। কিন্তু কোন রায়তি সম্পত্তির উপর যদি কেউ দখল নিয়ে বসে থাকে তাহলে সেটা দেওয়ার কোন এক্তিয়ার সরকারের নাই।

**শ্রীবাদল চৌধুরী :—** স্যার, আমাদের মাননীয় মন্ত্রী মহোদয়ের উত্তর থেকে যেটা বুঝেছি যে, এই যে ৮০ জুনের দাঙ্গায় যারা ক্ষতিগ্রস্ত হলেন তাদের পুনর্বাসনের প্রশ্ন, জমি বন্দোবস্তের প্রশ্ন, মাননীয় মন্ত্রী এখানে অসুবিধার কথা কিছু বলেছেন এবং মাননীয় সদস্যকে বলেছেন ওনার সঙ্গে দেখা করতে এবং বলেছেন অন্য কোন জায়গায় তাদেরকে বন্দোবস্ত দেওয়া যায় কিনা দেখবেন। আমার প্রশ্ন

হচ্ছে যারা এই রকমভাবে বাড়ী ঘর সব কিছু হারালেন তাদের নিয়ে যখন এখানে আলোচনা চলছে এইটা ঠিক কিনা যে আমরা দেখেছি এই বিধানসভার মধ্যে এই জোট সরকার আসার পরে এই জমি নিয়ে সবচেয়ে বেশী কেলেংকারী হচ্ছে মন্ত্রীরা লক্ষ লক্ষ টাকা রোজগার করছেন, তা এইটার মধ্যেও কি এই ধরণের কোন ব্যাপার আছে কি না। নাহলে এই ধরণের যারা ৫ গণ্ডা ১০ গণ্ডার একটা বাস্তুভিটা দিতে এত বিলম্বিত হওয়ার কারণ কি? এখানেতো আগে বললেন যে রাষ্ট্রপতির অর্ডিন্যান্স, তার জন্যই কি এইটা দরকার হয়, এইভাবে এইটা ঝুলে আছে কেন এইটা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

শ্রীকালিদাস দত্ত (রাষ্ট্রমন্ত্রী):— মিঃ স্পীকার স্যার, আমাদের মাননীয় সদস্য যে প্রশ্নটা করেছেন এবং প্রশ্নের মধ্যে উনি একটা আন পার্লামেন্টারী কথা বলেছেন এখানে একটা অভিযোগ তুলেছেন যে জমি লেনদেনের মাধ্যমে লক্ষ লক্ষ টাকা নাকি লেনদেন হচ্ছে, আমি জানি না, আমি চ্যালেঞ্জ করে বলতে পারি যে বর্তমান সরকারের আমলে যদি উনি একটা এই রকম স্পেসিফিক দৃষ্টান্ত দিতে পারেন তাহলে সেই অভিযোগের সত্যতা আমরা স্বীকার করব। আমরা জানি না এই দশ বছর বাম শাসনের আমলে এই রকম টাকার বিনিময়ে হয়তো কাজ হতে পারে, জমি হস্তান্তর হতে পারে। তবে আমি চ্যালেঞ্জ করে বলতে পারি আমাদের কাছে এই রকম কোন তথ্য নাই। আমরা সরকারে আসার পরে যারা প্রকৃত-নীড় তাদেরকে, যারা প্রকৃত ভূমিহীন তাদের ক্ষেত্রেই শুধু ভূমি দেওয়া হয়েছে। জোতদার, জমিদারকে আমরা কোন জমি দেইনি। সুতরাং মাননীয় সদস্য এই সমস্ত আন-পার্লামেন্টারী কথা বলবেন না, প্রমাণ ছাড়া কথা বলবেন না। কারণ আপনি একজন এসেম্বলির মেম্বার, আপনার রেসপন্সেবিলিটি আছে, আপনার এই ভাবে ভাসা ভাসা কোন অভিযোগ করবেন না।

শ্রীদীপক নাগ মজলিশপুর):— মাননীয় মন্ত্রীর কাছে এই তথ্য আছে কিনা যে ৮০ জনের দাঙ্গায় মান্দাইতে অনিল চক্রবর্তীর জায়গাতে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির অফিস জোর করে করা হয়েছিল, উনি বহু আবেদন নিবেদন করেছেন, ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট অর্ডার দিয়েছেন সেই জায়গাটা ওনাকে ফেরত দেওয়ার জন্য, কিন্তু দীর্ঘ দশ বছর পরেও সেই ভদ্রলোক আজও পরের বাড়ীতে ভাড়া থাকছেন, ওনার কোন পুনর্বাসনের ব্যবস্থা হয়নি। কাজেই এই অনিল চক্রবর্তীর যে জায়গাটা সেই পার্টি অফিস দখল করে আছে সেটা সে ফেরত পাবে কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি? ত্রিপুরা রাজ্যে কমলপুর এবং বিলোনীয়ার বিভিন্ন জায়গায় জোর করে ভূমিহীনদের জায়গা দখল করে কতটা মার্কসবাদী কমিউনিস্ট পার্টির অফিস করা হয়েছে—এই তথ্য মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে আছে কিনা?

শ্রীকালিদাস দত্ত (রাষ্ট্রমন্ত্রী):— মিঃ স্পীকার স্যার, এইটা ঠিক যে, বিগত দশ বছরের শাসনে আমরা যে সব তথ্য পেয়েছি—ওঁদের হয়তো সেটা মনে আছে—উদয়পুরে সহরের উপরে একটা

মূল্যবান জায়গা মাত্র এক টাকার বিনিময়ে ৯৯ বছরের জন্য লিজ নিয়েছিল তারা মার্কসবাদী কমিউনিস্ট পার্টির অফিস করার জন্য। এবং কল্যাণপুরেরও একটি মূল্যবান জমি ওরা মাত্র এক টাকার বিনিময়ে ৯৯ বছরের জন্য লিজ নিয়ে দখল করে নিয়েছিল তাদের পার্টির অফিস করার জন্য। যাই হোক পরে অবশ্য আমরা ইনজাংশন জারি করে সেটা বন্ধ রেখেছি। কাজেই এখানে মাননীয় সদস্য যে প্রশ্ন করেছেন হয়তো একজন গরীব মানুষের জায়গা তারা পার্টির অফিসের জন্য ৯৯ বছরের জন্য লিজ নিতে পারে— এই তথ্যও পাওয়া যেতে পারে।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রীঅমল মল্লিক।

শ্রীঅমল মল্লিক ( বিলোনীয়া ) :— মিঃ স্পীকার স্যার, এ্যাডমিটেড স্টার্ড কোয়েশ্চান নাম্বার ১২৮

**Maharani Bibhu Kumari Devi** (Minister) :— Mr. Speaker Sir, Admitted Starred Question No. 128.

Will the Hon'ble Minister-in-charge of the Revenue Department be pleased to state :—

1. Whether advance permission is required to divert agricultural land for the construction of houses ?

Ans. Yes Sir,

Q. 2. If so, hawmany permissions were given during the period from 1988 to September 1990 to construct houses on such land (Sub-Division wise breakup).

Ans. Total 268 persons were given permission. Out of that—

| | | |
|---|---|---|
| Sadar | 3 | numbers. |
| Khowai | 1 | ,, |
| Sonamura | 1 | " |
| Kailashar | 44 | " |
| Dharmanagar | 138 | " |
| Kamalpur | 80 | " |
| Subroom | 1 | " |
| | Total 268 members | |

**Mr. Speaker :** Hon'ble Member Sri Gouri Sankar Reang.

**Sri Gouri Sankar Reang** (Santir Bazar) **:** Mr. Speaker Sir, Admitted Starred Question No. 132.

**Maharani Bibhu Kumari Devi** (Minister) :—Mr. Speaker Sir, Admitted Starred Question No. 132.

Will the Minister-in-charge of the Revenue Department be pleased to state :—

Q. 1. What are the total numbers of recorded Bargadars in the State ?

Ans. Total 4,624 nos.

Q. 2. Out of this how many of them are recorded as Bargadars during the period from 1988 to December, 1990 ?

Ans. 15 nos.

Q. 3. What are the numbers of unsettled disputes regarding bargadars rights ?

Ans. 4 nos.

Q. 4. Is any financal assistance extended to bargadars to contest the litigation pending in the Courts ?

Ans. Yes Sir.

**Sri Gouri Sankar Reang** : মাননীয় স্পীকার স্যার, এই খানে আমরা দেখতে পাচ্ছি যে, ত্রিপুরা রাজ্যে মোট বর্গাদার রয়েছেন—৪৬২৪ জন এবং তাদের মধ্যে নাম রেকর্ডেড ১৯৮৮ থেকে ১৯৯০ইং এর ডিসেম্বর পর্যন্ত মাত্র—১৫ জন। এখানে আমার অভিজ্ঞতা আছে যে, বহু বর্গাদার চাষী আছেন যারা রেকর্ড করালে বর্গাদার চাষের সুবিধা থেকে বঞ্চিত হবেন বলে তারা বর্গাতে নথিভুক্ত করতে চান না। মাননীয়া মন্ত্রী মহোদয়া জানাবেন কি ঐসমস্ত বর্গাদারকে চিহ্নিত করে সরকারীভাবে রেকর্ডভুক্ত করা হবে কিনা বা ঐ ধরণের কোন প্রচেষ্টা উনি নেবেন কিনা ?

**Maharani Bibhu Kumari Devi** (Minister) :— Mr. Speaker Sir, we come to a very controversial question. I think right from the beginning when Iwas in the opposition also, one of the reason that I wanted to introduce the "PATTA PART PASS BOOK" We did it in Kamalpur. But unfortunately people have not come forward : It has not very successful. To buy one "PATTA PART PASS BOOK", its's cost two to three rupees. I have Just found out what could be cheaper. We are trying to bring a lominated at Rs. 1.00 or 1.50. which is all proved, it is water proved. The land map is attached to it. In that way we can probably be more successful. They want that their land right to be

restored to then at a certain time. We have got illegal lands from the tribals/non tribals.

In all we have 4,624 persons who have been recorded as Bargadars in Tripura. But 15 person recorded during the period 1988. They have not come forward. It is the Scheme for giving assistance. We have the land business tribal to non tribal transfer of land for their. This is one of the reasons. So that is why we have got 6th amandment here. Total complex of land in Ttipura Today is this. That transfer of land also effect the Borgadari system right.

So, it is one of this roason that we have not been very successful. In 1978'79 we had 7 cases, in 1979-80 118 cases. So, their no system as such while one year we have 15, while in other some years we had very title. 1984-85 we had 2, 1987-88 we had 6.

Number of people have come-up for aid and we can not have any yearstic for this.

শ্রীগৌরী শংকর রিয়াং :— সাপ্লিমেন্টারী স্যার, এখানে দেখা যাচ্ছে স্পষ্টই যে যাদের চাষের অধিক ভূমি আছে, নিজে চাষ করেন না। কিন্তু বর্গা চাষীরা চাষ করেন। আর বর্গা চাষীরা যেহেতু চাষ থেকে বঞ্চিত হবেন বলে রেকর্ড করতে ভয় পান। সুতরাং সরকার এমন কোন নিয়ম বা আইন তৈরী করবেন কিনা যে নিজে চাষ না করলে, বর্গা চাষ করলে সেই ভূমির মালিক বর্গা চাষীদের নামে রেকর্ড করতে বাধ্য থাকবেন ?

**Maharani Bibhu Kumari Devi** ( Minister ) :— I welcome this suggestion. It is a very revolutionary suggestion that who ever is looking after the land he should be alloted. But we have also to follow the all India pattern.

**Shri Nakul Das** ( Rajnagar ) :— Government will take any particular step to register the names of the Bargadars. This is the question.

**Maharani Bibhu Kumari Devi** ( Minister ) :—We will definitely give them every help.

**শ্রীসমর চৌধুরী :** সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয়া জানাবেন কি, এগ্রিকালচার সেনসাস অপারেশানাল হোলডিং দেখে গিয়ে নির্দিষ্টভাবে কোন জমিতে কে চাষ করছেন তা লিস্টেড হয়েছে, সরকারের কাছে আছে। এছাড়া এখানে যে ডিভিশনাল প্ল্যান রেকর্ড সেই ডিভিশনাল প্ল্যান রেকর্ডসে বিভিন্ন এলাকাতে যে জরিপের কাজটা কিছুটা হয়েছে রেকর্ড সংশোধনীর ক্ষেত্রে। সেখানেও লিস্ট আছে কে প্রকৃত পক্ষে কোন জমিতে চাষ করছেন। সেগুলিকেও নির্দিষ্টভাবে ফলো করে বর্গাদারদের নাম রেকর্ড করার ক্ষেত্রে সুনির্দিষ্ট ব্যবস্থা কি নেওয়া হয়েছে। সরকার এটা জানাবেন কি?

**Maharani Bibhu Kumari Devi** ( Minister ) :—This a question which is not related to this. The point is that when the revision survey takes place in who soever's name the land should be registered in the name of that person. In any case this is not related.

**শ্রীসমর চৌধুরী :—** সাপ্লিমেন্টারী স্যার, বর্গাদার রেকর্ড, করা সম্পর্কে, বর্গাদার রেকর্ড করেন, বর্গাদার এগিয়ে আসেন। তারা একেবারে আসেন না, তা নয়। কিন্তু গ্রামে গ্রামে যে ভাবে তাদের উপর ইনটারেস্টেট পীপল যে ধরণের থ্রেট করে তার থেকে রেভিনিউ ডিপার্টমেন্ট এবং প্রশাসন তার যে পুলিশ ডিপার্টমেন্ট তারা কোন ডিটেইলস দিচ্ছে না বলেই কোন বর্গাদার রেকর্ড করে রাখতে পারছেন না।

**Maharani Bibhu Kumari Devi** ( Minister ) :— This is not a fact, If you can bring such cases I will to it then and there. You are blaming my office. It is a politicalised question.

**মিঃ ডেপুটি স্পীকার :—** অনারেবল মেম্বার শ্রীরবীন্দ্র দেববর্মা।

**শ্রীরবীন্দ্র দেববর্মা :—** ( সিমনা ) মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ১৪৩।

**শ্রীরবীন্দ্র দেববর্মা** ( মন্ত্রী ) :— মিঃ ডেপুটি স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ১৪৩।

### প্রশ্ন

১। ইহা কি সত্য গত বছরে ১০ ( দশ ) লক্ষ টাকার ফাণ্ড পি, ডব্লিউ, ডি, কে প্লেস করে দেওয়া সত্ত্বেও পোস্ট অফিস চৌমুহনীস্থিত কো-অপারেটিভ কমপ্লেকস্ নির্মাণের কাজ এখনও শুরু করা হয়নি,

২। যদি সত্য হয় তবে উক্ত নির্মাণের কাজ কোন প্রাইভেট কোম্পানীকে দেওয়ার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ?

## উত্তর

১। কো-অপারেটিভ কমপ্লেকস্ নির্মাণের জন্য ২৮-৭-৮৯ ইং তারিখে ত্রিপুরা স্টেট কো-অপারেটিভ ব্যাংক লিঃ রাজ্য পূর্ত দপ্তরকে ১০ (দশ) লক্ষ টাকা দিয়েছে। পূর্ত দপ্তর যথারীতি পদক্ষেপ নিচ্ছে।

২। প্রশ্ন উঠে না।

**শ্রীরবীন্দ্র দেববর্মা (সিমনা) :—** (সাপ্লিমেন্টারী) : স্যার, মাননীয় মন্ত্রী মহোদয়, এই কো-অপারেটিভ কমপ্লেকস্ করার জন্য শুধু কো-অপারেটিভ ব্যাংকই টাকা দেয়নি, কো-অপারেটিভ ব্যাংক ছাড়াও যেমন ল্যাণ্ড ডেভেলাপমেন্ট ব্যাংক এবং অন্যান্য আরও দুই একটি বাণিজ্যিক ব্যাংকও টাকা দিয়েছে এবং গত বছরই পি, ডাবলিউ, ডিপার্টমেন্টকে এই কমপ্লেক্স করার জন্য ১০ লক্ষ টাকা দিয়ে দেওয়া হয়েছে। কিন্তু আজ অবধি এই টাকাটা খরচ না করার কারণ মাননীয় মন্ত্রী মহোদয় দয়া করে জানাবেন কি?

**শ্রীরবীন্দ্র দেববর্মা (মন্ত্রী) :—** স্যার, এই কো-অপারেটিভ কমপ্লেক্সে শুধু কো অপারেটিভ ব্যাংকই থাকবে, তা না, এই কমপ্লেক্সে এ্যাপেক্স কনজিউমার্স ফেডারেশনের যতগুলি প্রতিষ্ঠান আছে, তার সবগুলিই থাকবে। কো-অপারেটিভ নিজস্ব জায়গা যেটা কংগ্রেস ভবনের পিছন দিকে রয়েছে, সেখানে এই কমপ্লেক্সটা গড়ে উঠবে। আর, সেজন্য ইতিমধ্যে পূর্ত দপ্তরকে ১০ লক্ষ টাকা দিয়ে দেওয়া হয়েছে, তারা এরজন্য প্রয়োজনীয় এষ্টিমেট এবং টেনডার কল পর্যন্ত করে ফেলেছেন, প্রথমে গ্রাউণ্ড ফ্লোরের কাজ শুরু হবে, তারপর, আস্তে আস্তে বাকীটারও কাজ শুরু হবে। বর্তমানে এভাবে কাজ এগিয়ে চলেছে।

**শ্রীদিবাচন্দ্র রাংখল (কুলাই) :—** স্যার, এখানে মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে পূর্ত দপ্তর এই কাজ করার জন্য বিভিন্ন পদক্ষেপ নিয়েছেন। এখন, আমি জানতে চাইছি যে এই কাজের জন্য যে এষ্টিমেট তৈরী করা হয়েছে তা কত টাকার, এবং এই টাকায় সম্পূর্ণ কো-অপারেটিভ কমপ্লেক্স করা সম্ভব হবে কিনা, দয়া করে মন্ত্রী মহোদয় জানাবেন কি?

**শ্রীরবীন্দ্র দেববর্মা (মন্ত্রী) :—** স্যার, যে পরিমাণ টাকা আমরা ধরেছি, সেই টাকায় আমাদের যে টার্গেট, তার সংকুলান হবে না। প্রথম দিকে গ্রাউণ্ড ফ্লোর, তারপর একে একে অন্যান্য কাজ শুরু হবে, এরজন্য কেন্দ্রীয় সরকারের কাছেও লোন হিসাবে আমরা কিছু টাকা চেয়েছি এবং সেটা কেন্দ্রীয় সরকারের বিবেচনাধীন রয়েছে বলে মাননীয় উপ-প্রধানমন্ত্রী দেবীলাল মহোদয় আমাকে চিঠি দিয়ে জানিয়েছেন। আমরা এরজন্য তাদের কাছে ২ কোটি টাকা চেয়েছি, তাই আশা করছি এই ব্যাপারে টাকায় কোন অভাব হবে না।

**শ্রীগৌরীশঙ্কর রিয়াং :—** স্যার, কাজ শুরু হয়েছে ঠিকই, কিন্তু যেভাবে ঢিমে তালে চলছে, তাতে আমাদের দুই দিক থেকে লোকসান হবে বলে আমার মনে হচ্ছে। এই কমপ্লেক্সের মধ্যে এ্যাপেক্স ইনষ্টিটিউশান যতগুলি আছে, তার সবগুলিই এর মধ্যে একোমডেড করতে হবে। কাজেই এই কাজের

জন্য আমরা বিভিন্ন ব্যাংক থেকে যে লোন নিয়েছি, তার জন্য প্রতি মাসেই আমাদের সুদ দিতে হচ্ছে এবং শেষ পর্যন্ত এই সুদ এর পরিমাণও একটা পাহাড় প্রমাণ হয়ে দাঁড়াবে। কাজেই সব দিকে লক্ষ্য রেখে এই কমপ্লেক্সের কাজটা যাতে জরুরী ভিত্তিতে শেষ করা যায়, তার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করবেন কিনা। মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

**শ্রীরবীন্দ্র দেববর্মা ( মন্ত্রী ) :—** স্যার, এই কমপ্লেক্সের কাজের ব্যাপারে আমরা ইতিমধ্যে পূর্ত দপ্তরের সঙ্গে পর্য্যায়ক্রমে বেশ কয়েকটা মিটিং করেছি। কাজেই এই কমপ্লেক্সের প্রাথমিক কাজগুলি শেষ করার সঙ্গে সঙ্গে যাতে মূল কাজেও হাত দেওয়া যায়, তারজন্য প্রয়োজনীয় প্রচেষ্টা চালিয়ে যাওয়া হচ্ছে।

**মিঃ স্পীকার :—** চিত্তরঞ্জন সাহা।

**শ্রীচিত্তরঞ্জন সাহা (রাধাকিশোরপুর) :—** মাননীয় স্পীকার স্যার, অ্যাডমিটেড কোয়েশ্চন নং ১৫৭, লোক্যাল সেলফ গভর্ণমেন্ট ডিপার্টমেন্ট।

**শ্রীজওহর সাহা :—** রাষ্ট্রমন্ত্রী মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চন নং ১৫৭।

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১। ইহা কি সত্য যে উদয়পুর চক বাজার যা অগ্নিদগ্ধ হয়ে গিয়েছিল সেই জায়গায় স্থায়ী পাকা গৃহ নির্মাণের জন্য উদয়পুর নোটিফায়েড এরিয়া কমিটি সিদ্ধান্ত নিয়েছিল। | ১। উদয়পুর নোটিফায়েড এরিয়া অথরিটি কমিটি অগ্নিদগ্ধ চক বাজার পুনর্গঠনের সিদ্ধান্ত নিয়েছিল। তবে বর্তমান নোটিফায়েড কমিটির এই সিদ্ধান্ত আপাততঃ নাই। |
| ২। সত্য হলে এই সিদ্ধান্ত কবে নাগাদ বাস্তবায়িত করা হবে বলে আশা করা যায়? | ২। প্রশ্ন উঠে না। |

**শ্রী চিত্তরঞ্জন সাহা :—** সাপ্লিমেন্টারী স্যার, বিগত বামফ্রন্ট সরকারের আমলে যে টাকা এই বাজারের পুনর্গঠনের জন্য অনুমোদিত হয়েছিল সেই বাজার এখন কি পজিশনে আছে? দ্বিতীয়তঃ বর্তমানে চক্ বাজারের স্টলগুলি যে অবস্থায় আছে যে কোন সময় আগুন লাগার সম্ভাবনা আছে। সেই অবস্থাতে কোন কিছু করার জন্য সরকার কোন কিছু চিন্তা করছেন কিনা? না করলে একটা ভয়াবহ অবস্থার সৃষ্টি হতে পারে।

**শ্রীজওহর সাহা (রাষ্ট্রমন্ত্রী) :—** মাননীয় স্পীকার স্যার, মাননীয় সদস্য প্রথমে যে প্রশ্নটা করেছেন যে উদয়পুর চকবাজার পুনর্গঠনের বা সংস্কার করার জন্য বামফ্রন্ট সরকারের আমলে কিছু টাকা ধরেছিল সেই ব্যাপারে আমরা খোঁজ খবর নিয়ে দেখছি এবং বর্তমান কমিটি সেটা পরীক্ষা নিরীক্ষা করে দেখছেন কিভাবে বাজারের সংস্কার করা যায়।

এখন প্রচুর পরিমাণ যে অর্থের যোগান দরকার আপততঃ সেই অর্থ আমাদের হাতে নেই। বামফ্রন্টের আমলে যে সিদ্ধান্ত নেওয়া হয়েছিল সেটা রাজনৈতিক ফায়দা লুটার জন্য এই ধরণের কোন উদ্যোগ বা ব্যবস্থা নেওয়া হয়নি। দ্বিতীয়তঃ এটা সত্য যে চকবাজারের অবস্থা এখন ভয়াভয় চকবাজার কমিটি এবং উদয়পুর নোটিফায়েড কমিটি এই ব্যাপারে সরকারের সাথে আলাপ আলোচনা করছেন এবং তারা প্রস্তাবও দিয়েছেন। এর জন্য প্রথম যে উদ্যোগ নিয়েছিলাম তাতে একটা এস্টিমেট করা হয়েছিল প্রায় এক কোটি পঞ্চাশ লক্ষ কিন্তু এই টাকার কোন সংস্থান না হওয়াতে বাজারের সংস্কার সম্ভব হচ্ছে না। মাননীয় স্পীকার মহোদয়ের অবগতির জন্য জানাচ্ছি যে উদয়পুরে নেহেরু সুপার মার্কেট করা হচ্ছে এবং চকবাজারের ব্যবসায়ীদেরকে বলা হয়েছে যে তারা যেন এখানে সরিয়ে নিয়ে আসার জন্য। আরেকটা বিকল্প ব্যবস্থা না হওয়া পর্যন্ত তারা এখানে থাকবেন। কারণ প্রয়োজনীয় অর্থের সংস্থান না হওয়া পর্যন্ত এই বাজারের সংস্কার করা সম্ভব হচ্ছে না। কিন্তু এই সকল ব্যবসায়ীদের অসম্মতির ফলে সেখানে আর কোন বিকল্প ব্যবস্থা গ্রহণ করা সম্ভব হয়নি। তবে উদয়পুরের এই চক বাজারটিকে সংস্কার করার জন্য সরকারী বা বে-সরকারী যে কোন তরফ থেকেই অর্থের ব্যবস্থা করা গেলে সঙ্গে সঙ্গেই সংস্কার করা হবে।

শ্রীকেশব মজুমদার (কাকড়াবন) :— আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে জানতে চাই, এটা ঠিক উদয়পুরে যেভাবে পপুলেশান বাড়ছে তাতে এই চক বাজারটিকে বড়াণ করা না গেলে খুবই অসুবিধায় পড়তে হবে উদয়পুরবাসীকে। উদয়পুরের তদানীন্তন নোটিফাইয়েড এরিয়া অথরিটি এ ব্যাপার আণ্ডার গ্রাউণ্ডে ফার্স্ট ফ্লোর, সেকেণ্ড ফ্লোর, থার্ড ফ্লোর এইভাবে বাজারটি করার জন্য ৩ কোটি টাকার একটি প্ল্যান করেছিলেন। এই ব্যাপারে হাউজিং বোর্ডের মাধ্যমে হার্ডকোর সঙ্গে আলোচনাও করা হয়েছিল। হার্ডকো রাজীও হয়েছিলেন। স্যার, এটা ঠিক, গভর্ণমেন্টের পক্ষে এত টাকার কাজ করা মোটেই সম্ভব নয়। আমি যে জন্য মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে জানতে চাই, হার্ডকোর সঙ্গে আবার আলোচনা করে যাতে এই বাজারটির ডেভেলাপ করা যায় সে জন্য সরকারী তরফে কোন উদ্যোগ গ্রহণ করবেন কিনা ?

শ্রীজহওর সাহা ( রাষ্ট্রমন্ত্রী ) :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য কেশববাবু এই নোটিফাইয়েড এরিয়া অথরিটির বামফ্রন্ট আমলেও চেয়ারম্যান ছিলেন। কিন্তু ৩ কোটি টাকার যে কোন পরিকল্পনা গ্রহণ করা হয়েছে আণ্ডার গ্রাউণ্ডে এরকম কোন তথ্য সরকারী তরফে নেই। অবশ্য অনেক তথ্যই জোট সরকার ক্ষমতায় আসার পর পাওয়া যায় নাই। সে যা হউক, আমি নিজেও মাননীয় সদস্যদের সঙ্গে একমত পোষণ করি যে, এই উদয়পুর নোটিফাইয়েড এরিয়া এবং রাজ্যের অন্যান্য নোটিফাইয়েড এরিয়ায় যে সমস্ত বাজার আছে এইগুলি দীর্ঘদিনের অব্যবস্থার এবং পরিকল্পনাবিহীন ভাবে গড়ে উঠার ফলে— বাজার বলুন, রাস্তা বলুন, ড্রেন বলুন সব কিছুতেই অব্যবস্থার দরুণ জনজীবনে দুর্বিসহের সৃষ্টি করেছে। এই সকল অসুবিধা দূর করার জন্য রাজ্য সরকারের তরফ থেকে উদয়পুর এবং রাজ্যের অন্যান্য যে কোন জায়গারই সুষ্ঠু পরি

কল্পনার মাধ্যমে বাজারগুলিকে আধুনিক করে গড়ে তোলা যায় সেজন্য যে কোন অধিকারী লগ্নীকারী রাজ্য সরকারের সঙ্গে সহযোগিতা করবেন সেটাকে আমরা গুরুত্ব সহকারে দেখব এই আশ্বাস আমি মাননীয় সদস্যদের দিতে পারি।

মিঃ স্পীকার :—শ্রীধীরেন্দ্র দেবনাথ।

শ্রীধীরেন্দ্র দেবনাথ :— স্যার, এ্যাডমিটেড স্টার্ড কোয়েশ্চান নং ১২০।

মিঃ স্পীকার :— এ্যাডমিটেড কোয়েশ্চান নং ১২০।

Maharani Bibhu Kumari Devi :—Admitted Starred question No. 120 Sir.

Question

1. How many families are settled and given financial assistance by way of alloting 5 gandas and 10 gandas of land to those families who were affected by June disturbance of 1980 during Left Front regime?
2. Is there any Scheme of the present Govt. to give any other financial assistance to those landless and settled families?
3. If so within which time it would be given?
4. If not the reasons there of?

Answer

1. Financial assistance amounting to Rs. 22,25,300/- were give to 2278 families,
2. There is no such Scheme.
3. Does not arise.
4. Revenue Department has not felt requirement for any such scheme,

শ্রীগোপাল চন্দ্র দাস :— (পানিসাগর) সাপ্লিমেন্টারী স্যার, এখানে যে সমস্ত কলোনীর কথা বলা হয়েছে তাদের মধ্যে কিছু কিছু ক্ষেত্রে কাউকে টিনের ঘর এবং মাড ওয়ালের টাকা দেওয়া হয়েছে এবং কোন কোন ব্লকে এখনও কিছু পায়নি। ঐ সমস্ত কলোনীর বাসিন্দাদের যারা এফেকটেড হয়েছিল তাদেরকে বাসস্থান নির্মাণের জন্য টিনের ঘর এবং মাড ওয়ালের টাকা দেওয়া হবে কিনা। মাননীয় মন্ত্রী মহোদয়া জানাবেন কি?

Maharani Bibhu Knmari Devi :—Sir, this supplimentary is no related with this question.

**Mr. Speaker :**—যে সমস্ত তারকা চিহ্নিত প্রশ্নের মৌখিক উত্তর দেওয়া সম্ভব হয়নি সেগুলোর লিখিত উত্তর এবং তারকা চিহ্ন বিহীন প্রশ্নগুলোর উত্তরপত্র সভার টেবিলে রাখার জন্য মাননীয় মন্ত্রী মহোদয়দের অনুরোধ করছি। ( ANNEXURES—"A" & "B" )

**মিঃ স্পীকার ঃ**— এখন রেফারেন্স পিরিয়ড।

**শ্রীবাদল চৌধুরী ঃ**— স্যার, কোয়েশ্চান সম্পর্কে আমার কিছু কথা ছিল।

**মিঃ স্পীকার ঃ**— কোয়েশ্চান আওয়ার শেষ হয়ে গেছে।

( গণ্ডগোল )

**মিঃ স্পীকার ঃ**— কোয়েশ্চান আওয়ার শেষ হয়ে গেছে আপনারা বসুন।

( গণ্ডগোল )

**শ্রীবাদল চৌধুরী ঃ**— স্যার, মাননীয় সদস্য সমর চৌধুরীর আজকে সাতটা আনস্টার্ড কোয়েশ্চান দেওয়া হয়েছে কিন্তু স্টার্ড কোয়েশ্চান একটিও দেওয়া হয় নি।

**মিঃ স্পীকার ঃ**— কোয়েশ্চাণ আওয়ার শেষ হয়ে গেছে। আপনারা যদি ডিসকাস্যান করতে চান তাহলে আমার চেম্বারে আসুন এবং আপনাদের যা কিছু বুঝার থাকে বুঝে নেবেন।

**শ্রীবাদল চৌধুরী ঃ**— স্যার, দেখা যাচ্ছে এই ভাবে আমাদের বিরোধীদের সমস্ত কোয়েশ্চান বাদ হয়ে যাচ্ছে।

**মিঃ স্পীকার :**— কোয়েশ্চান আওয়ার শেষ হয়ে গেছে। আমি মাননীয় সমস্ত সদস্যদের বলছি আপনারা আমার চেম্বারে আসুন।

(ভয়েসেস্ ফ্রম দি অপজিশ্যান ব্র্যাঞ্চ-আমরা খুবই দুঃখিত মিঃ স্পীকার ভায়াস্ট হয়ে গেছেন। উনি কি ভাবে হাউস চালাবেন)

**মিঃ স্পীকার :**— আপনাদের যদি কিছু বলার থাকে আমার বিরুদ্ধে তাহলে আমার চেম্বারে আসুন, কারণ কোয়েশ্চান আওয়ার শেষ হয়ে গেছে তাই কোয়েশ্চান নিয়ে এখন আর আলোচনা করা যাবে না। আমি সমস্ত মেম্বারদের বলছি, আপনাদের যদি কিছু জানতে হয় কিছু বুঝতে হয়, আপনাদের জন্য আমার চেম্বার সবসময় খোলা আছে আপনারা আসবেন। হাউসে যদি ডিস্কাসান করতে হয় সেটা সম্ভব না।

( গণ্ডগোল )

মিঃ স্পীকার :— আমার অ্যাডমিনিস্ট্রেটিভ ফাইল যদি দেখতে হয় তামার চেম্বারে আসবেন। আমি কি এইখানে নিয়ে আসব ? প্লিজ সিট ডাউন ।

## REFERENCE PERIOD

মিঃ স্পীকার : এখন রেফারেন্স পিরিয়ড। আমি মাননীয় সদস্যদের নিকট হইতে নিম্নে উল্লেখ্য বিষয়ের উপর নোটিশ পেয়েছি সেই নোটিশটি পরীক্ষা নিরীক্ষার পর গুরুত্ব অনুসারে আমি উৎথাপনের সম্মতি দিয়েছি। প্রথম নোটিশটি পেয়েছি মাননীয় সদস্য দীনেশ দেববর্মা মহোদয়ের কাছ থেকে। মাননীয় সদস্য শ্রীদীনেশ দেববর্মা ।

শ্রীদীনেশ দেববর্মা (সালেমা) :— স্যার, আমার নোটিশের বিষয়বস্তু হল" গত ২২শে সেপ্টেম্বর আসাম-আগরতলা রোডে আঠারমূড়ায় গাড়ীর ড্রাইভার সুকুমার দেব এবং অ্যাসিস্টেন্ট রেঙ্গু মিঞাকে দুষ্কৃতিকারীরা গাড়ী থেকে টেনে নামিয়ে খুন করার ঘটনা সম্পর্কে।''

মিঃ স্পীকার:— আমি এখন ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে এই বিষয়ের উপর উনার বক্তব্য রাখার জন্য আহ্বান করছি। যদি এখনি তিনি বক্তব্য রাখতে প্রস্তুত না থাকেন তবে সময় চাইতে পারেন এবং আজ কখন অথবা পরে কবে উনার বক্তব্য রাখতে পারবেন তাহা অনুগ্রহ করে জানাবেন ।

শ্রীসুধীররঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী ):— মাননীয় স্পীকার স্যার, আমি এই বিষয়ে আগামী ৮/২/৯১ ইং তারিখে জবাব দেব।

মিঃ স্পীকার :— মাননীয় মন্ত্রী এই বিষয়ে আগামী ৮/২/৯১ ইং তারিখে জবাব দেবেন।
আমি আজ আর একটি মাননীয় সদস্যের নিকট হইতে নিম্নে উল্লেখ্য বিষয়ের উপর নোটিশ পেয়েছি। নোটিশটি পরীক্ষা নিরীক্ষার পর গুরুত্ব অনুসারে আমি উৎথাপনের সম্মতি দিয়েছি। নোটিশটি পেয়েছি মাননীয় সদস্য শ্রীসুবোধ দাসের নিকট হইতে।

শ্রীসুবোধ দাস (পানিসাগর) :— স্যার, আমার নোটিশের বিষয়বস্তু :— "গত ১০ই নভেম্বর ১৯৯০ইং ধর্মনগর মহকুমার রাজনগর কলোনী নিবাসী কিয়াজ আলী নামক জনৈক সংখ্যালঘু দুষ্কৃতকারীদের দ্বারা নিহত ও আরো কয়েক জনের আহত হওয়ার ঘটনা সম্পর্কে।"

মিঃ স্পীকার :— আমি এখন ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে এই বিষয়ের উপর উনার বক্তব্য রাখার জন্য আহ্বান করছি। যদি এখনি তিনি বক্তব্য রাখতে প্রস্তুত না হন তবে সময় চাইতে পারেন এবং আজ কখন অথবা পরে কবে উনার বক্তব্য রাখতে পারবেন তাহা অনুগ্রহ করে জানাবেন।

## REFERENCE FOR RERIOD

শ্রীসুধীররঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী) :— স্যার, আমি এই বিষয়ে আগামী ৮/২/৯১ ইং তারিখে জবাব দেব।

মিঃ স্পীকার :— মাননীয় মন্ত্রী এই বিষয়ে আগামী ৮/২/৯১ ইং তারিখে জবাব দেবেন।
আমি আজ আর একটি নোটিশ পেয়েছি। আমি মাননীয় সদস্যের নিকট হইতে নিম্নে উল্লেখ্য বিষয়ের উপর নোটিশ পেয়েছি। সেই নোটিশটি পরীক্ষা নিরীক্ষার পর গুরুত্ব অনুসারে আমি উত্থাপনের সম্মতি দিয়েছি। নোটিশটি পেয়েছি মাননীয় সদস্য শ্রীকেশব মজুমদারের নিকট হইতে। মাননীয় সদস্য শ্রীকেশব মজুমদার।

শ্রীকেশব মজুমদার :— মিঃ স্পীকার স্যার, আমার রেফারেন্সের বিষয়বস্তু হলো :- ''গত ১১ই জানুয়ারী ১৯৯১ ইং তারিখে দৈনিক সংবাদ পত্রিকায়'' দেনায় জর্জরিত টি, এস, আই, সি অলাভজনক সমস্ত ইউনিট বন্ধ করে দেবার সিদ্ধান্ত নিয়েছে'' এই শিরোনামে প্রকাশিত সংবাদ সম্পর্কে''।

মিঃ স্পীকার :— আমি ভারপ্রাপ্ত মাননীয় মহোদয়কে এই বিষয়ের উপর উনার বক্তব্য রাখার জন্য আহ্বান করছি। যদি এক্ষনি তিনি বক্তব্য রাখতে প্রস্তুত না থাকেন তবে সময় চাইতে পারেন এবং আজ কখন অথবা পরে কবে উনার বক্তব্য রাখতে পারবেন তাহা অনুগ্রহ করে জানাবেন।

শ্রীমতিলাল সাহা (রাষ্ট্রমন্ত্রী) :— স্যার, এই রেফারেন্স নোটিশটির উপর আমি আমার জবাব আগামী ৫-২-৯১ তারিখে দেব।

## CALLING ATTENTION

মিঃ স্পীকার :— আমি মাননীয় সদস্য শ্রী তরনী দেববর্মা মহোদয়ের নিকট থেকে একটা দৃষ্টি আকর্ষনী নোটিশ পেয়েছি। নোটিশটির বিষয়বস্তু হলো :—''গত ২৩ শে জানুয়ারী, ১৯৯১ ইং জিরানীয়া থানার অন্তর্গত মান্দাইর সি পি আই (এম) কর্মী শচীন্দ্র দেববর্মা নিহত হওয়ার ঘটনা সম্পর্কে''। আমি মাননীয় সদস্য শ্রীতরনী দেববর্মা মহোদয় কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী প্রস্তাবটি উত্থাপনের সম্মতি দিয়েছি। মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহোদয়কে এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্য আমি অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারাগ হন তাহলে তিনি আমার পরবর্তী একটি তারিখ জানা বন যেদিন তিনি এ বিষয়ে বিবৃতি দিতে পারবেন।

শ্রীসুধীররঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী) :— স্যার, এই ব্যাপারে আমি আগামী ৮-২-৯১ তারিখে বিবৃতি দেব।

মিঃ স্পীকার :— আমি মাননীয় সদস্য শ্রীমাখন লাল চক্রবর্তী মহোদয়ের নিকট থেকে দৃষ্টিআকর্ষণী নোটিশ পেয়েছি। নোটিশটির বিষয়বস্তু হলো :—''গত ৫ই সেপ্টেম্বর, ১৯৯০ইং খোয়াই বিভাগের খিলাতলী

পঞ্চায়েতের প্রয়োজন কহিবা কবরা পাড়ার শান্তি সেনা কর্মী সরোজ দেববর্মা খুন হওয়ার ঘটনা সম্পর্কে।" আমি মাননীয় সদস্য শ্রীমাখন লাল চক্রবর্তী মহোদয় কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী প্রস্তাবটি উত্থাপনের সম্মতি দিয়েছি। আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহোদয় এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্য অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি আমায় পরবর্তী একটি তারিখ জানাবেন যেদিন তিনি এ বিষয়ে বিবৃতি দিতে পারবেন।

**শ্রীসুধীররঞ্জন মজুমদার ( মুখ্যমন্ত্রী ) :—** স্যার আগামী ৮.২.৯১ তারিখে বিবৃতি দেব।

**মিঃ স্পীকার :—** আমি মাননীয় সদস্য শ্রীমতিলাল সরকার মহোদয়ের নিকট থেকে একটি দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি। নোটিশটির বিষয়বস্তু হলো :— "বিগত ৮ই অক্টোবর, ১৯৯০ ইং বিশালগড় থানাধীন কেন্দ্রতলী নিবাসী ডি ওয়াই এফ আই এর সক্রিয় কর্মী সত্যজ্যোতি সরকারকে গকুলনগর টি এস আর হেড কোয়ার্টার-এর নিকটবর্তী এলাকায় কতিপয় দুর্বৃত্ত কর্তৃক নৃশংসভাবে খুন হওয়ার ঘটনা সম্পর্কে।" আমি মাননীয় সদস্য শ্রীমতিলাল সরকার মহোদয় কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী প্রস্তাবটি উত্থাপনের সম্মতি দিয়েছি। আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহোদয়কে এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্য অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি আমায় পরবর্তী একটি তারিখ জানাবেন যেদিন তিনি এ বিষয়ে বিবৃতি দিতে পারবেন।

**শ্রীসুধীররঞ্জন মজুমদার ( মুখ্যমন্ত্রী ) :—** স্যার, আমি আগামী ৮.২.৯১ ইং তারিখ বিবৃতি দেব।

## DISCUSSION ON THE MOTION OF THANKS ON THE GOVERNOR'S ADDRESS

**মিঃ স্পীকার :—** সভার পরবর্তী কার্যসূচী হলো :– " মাননীয় রাজ্যপাল মহোদয়ের ভাষনের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে তাঁর উপর আলোচনা।"

ধন্যবাদসূচক প্রস্তাবটি দিয়েছেন মাননীয় সদস্য শ্রীধীরেন্দ্র দেবনাথ মহোদয় এবং সমর্থন করেছেন মাননীয় সদস্য শ্রীদীপক কুমার রায় এবং মাননীয় সদস্য শ্রীগৌরীশংকর রিয়াং মহোদয়।

প্রস্তাবটি হলো :— " নিম্নলিখিত মর্মে ত্রিপুরার মাননীয় রাজ্যপালের নিকট সভার কৃতজ্ঞতা ব্যক্ত করা হউক যে,—অদ্য ২৮শে জানুয়ারী, ১৯৯১ ইং, সোমবার মাননীয় রাজ্যপাল এই সভায় যে ভাষণ প্রদান করিয়াছেন তার জন্য ত্রিপুরা বিধানসভার সদস্যবৃন্দ গভীরভাবে কৃতজ্ঞ এবং রাজ্যপাল মহোদয়কে আন্তরিক ধন্যবাদ জ্ঞাপন করিতেছে।"

মাননীয় সদস্য মহোদয়দের অবগতির জন্য জানাচ্ছি যে, ধন্যবাদসূচক প্রস্তাবের উপর আমি কয়েকটি সংশোধনী প্রস্তাবের নোটিশ পেয়েছি। সংশোধনীগুলির তালিকা মাননীয় সদস্য মহোদয়ের নিকট বিতরণ করা হয়েছে। উক্ত তালিকাভুক্ত সমস্ত সংশোধনী প্রস্তাবগুলি সভায় ( অনুপস্থিত সদস্যদের সংশোধনী প্রস্তাবগুলি বাতিল ) উত্থাপন করা হয়েছে বলে গণ্য করা হলো। আলোচনা শুরু হবার পূর্বে

## DISCUSSION ON THE MOTION OF THANKS ON THE GOVERNOR'S ADDRESS

উভয় দলের হুইপদের আমি অনুরোধ করব এই আলোচনায় তাঁদের দলের যে সকল সদস্য মহোদয় অংশগ্রহণ করবেন তাঁদের নামের একটি তালিকা আমায় দেবার জন্য।

আমি এখন মাননীয় সদস্য শ্রীধীরেন্দ্র দেবনাথ মহোদয়কে অনুরোধ করব মূল প্রস্তাবটি এবং সংশোধনী প্রস্তাবের উপর আলোচনা আরম্ভ করতে।

**শ্রীধীরেন্দ্রচন্দ্র দেবনাথ** ( মোহনপুর ) :— মিঃ স্পীকার স্যার, মাননীয় রাজ্যপাল ২৮শে জানুয়ারী এই হাউসে যে ভাষণ প্রদান করেছেন তাকে আমি সমর্থন করি এবং বিরোধী যারা সংশোধনী প্রস্তাব এনেছেন তার বিরোধীতা করে আমি আমার বক্তব্য শুরু করছি। মিঃ স্পীকার স্যার, মাননীয় রাজ্যপাল এই ত্রিপুরা রাজ্যের কংগ্রেস টি ইউ জে এস যে সরকার, এই সরকার আসার পর আমরা যতটুকু কাজ করতে পেরেছি এবং আমাদের এই সরকারের যে উদ্দেশ্য সেই উদ্দেশ্য সম্পর্ক উনি এখানে ভাষণ রেখেছেন।

মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে ত্রিপুরার কংগ্রেস-(ই) টি ইউ জে এস জোট সরকার ত্রিপুরার উন্নয়নে যে সব কাজ করতে পেরেছেন তা তোলে ধরেছেন। আর এখানে আমাদের বিরোধী পক্ষের ভাইরা সেই ভাষণের উপর এমেণ্ডমেন্ট এনেছেন। মাননীয় স্পীকার স্যার, মাননীয় বিরোধী দলের সদস্যদের এইটা বুঝা উচিত যে, কংগ্রেস(ই) টি ইউ জে এস সরকার আসার পর জনগণের কাছে যে প্রতিশ্রুতি দিয়েছিলেন সেই প্রতিশ্রুতি গুলি বাস্তবে রূপায়িত করেছেন। ত্রিপুরায় বিগত দশ বছরের বামফ্রন্ট শাসনে যে অশান্তি এবং সন্ত্রাস সৃষ্টি করেছিল বামফ্রন্ট সরকার সেখানে এই জোট সরকার সারা রাজ্যে একটা শান্তিরবাতাবরণ সৃষ্টি করেছেন। সমস্ত ত্রিপুরা রাজ্যে উত্তর থেকে দক্ষিণ এবং পূর্ব থেকে পশ্চিম পর্যন্ত বামফ্রন্ট যে খুনের রাজত্ব সৃষ্টি করেছিল—এই কংগ্রেস টি ইউ জে এস জোট সরকার ক্ষমতায় আসার পর সমস্ত রাজ্যে এক শান্তির-বাতাবরন সৃষ্টি করেছিল আর বামফ্রন্ট যাদের খুনী হিসেবে তৈরী করেছিল তারা এই জোট সরকারের কাছে আত্মসমর্পণ করেছে। যে সব উপজাতি ভাইদের বিভ্রান্ত করে উগ্রপন্থী তৈরী করেছিল সেই উপজাতি ভাইরা আজকে তাদের সেই ভুল বুঝতে পেরে এই জোট সরকারের কাছে তারা আত্মসমর্পণ করেছেন। এবং এই জোট সরকার তাদের পুনর্বাসনের ব্যবস্থা করেছেন। এই সব তথ্যগুলি মাননীয় রাজ্যপালের ভাষণে তোলে ধরা হয়েছে। আর এই মাননীয় ভাষণের উপর মাননীয় বিরোধী সদস্যরা এমেণ্ডমেন্ট এনেছেন।

মাননীয় স্পীকার স্যার, আমাদের এই ক্ষুদ্র ত্রিপুরা রাজ্যে আমাদের কেন্দ্রিয় সরকার যে অর্থ দিয়েছেন আমাদের এই জোট সরকার সেই অর্থ দিয়ে বিভিন্ন কর্মসূচী গ্রহণ করে ত্রিপুরার জনগণের অর্থ-নীতিকে স্বয়ংসম্পূর্ণ করার উদ্যোগ নিয়েছেন। আর বিগত বামফ্রন্ট সরকারের আমলে দেখা গেছে কেন্দ্রিয় সরকার এই ত্রিপুরার উন্নতির জন্য কোটি কোটি টাকা দিয়েছেন কিন্তু বামফ্রন্ট সরকার সেই টাকা জনগণের উন্নয়নের জন্য ব্যয় না করে সেই টাকা দিয়ে তাদের দলীয় ক্যাডার পোষেছেন আর

রাজনীতি করেছেন। তখন তারা নিয়ম করেছিল যে খুন করবে তাকে ২০ হাজার টাকা দেওয়া হবে এবং যাকে খুন করা হলো তার নিকট পরিজনকে দেওয়া হবে ৫,০০০ টাকা। এই ছিল তাদের চরিত্র, মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির চরিত্র। স্যার, আমরা দেখেছি কেন্দ্রীয় সরকার ত্রিপুরার মানুষের উন্নয়নের জন্য কোটি কোটি টাকা দিয়েছিলেন কিন্তু বামফ্রন্ট সরকার সেই টাকা গরীব মানুষের উন্নতির জন্য ব্যয় না করে তারা নিজেদের স্বার্থে ব্যয় করেছেন।

স্যার, এই রাজ্যে আমরা সেদিন প্রয়াতা প্রধানমন্ত্রী শ্রীমতি ইন্দিরা গান্ধী যে ২০ দফা কর্মসূচীর চালু করেছিলেন সেই ২০ দফা অঙ্গ হিসেবে আমরা এই রাজ্যে ঋণমেলা করতে চেয়েছিলাম। কিন্তু সেদিন ঐ নৃপেনবাবু এবং দশরথবাবুরা বাধা দেন। আমরা এই বিধানসভায় বার বার তাদের কাছে আবেদন করেছিলাম যাতে এই ত্রিপুরার গরীব মানুষের উন্নতির জন্য তাদের অর্থনৈতিক অবস্থাকে স্বয়ংসম্পূর্ণ করার জন্য এই ঋণমেলা করার জন্য। কিন্তু সেদিন এই মাননীয় নৃপেনবাবু এবং দশরথবাবু এর বিরোধীতা করেছিলেন। এই হচ্ছে নৃপেবাবুর এবং দশরথবাবুদের চরিত্র, কমিউনিস্ট পার্টির চরিত্র। সেদিন নৃপেন বাবু দশরথ বাবুরা সেটা বন্ধ করার চেষ্টা করেছিলেন। কিন্তু তারা সেটা বন্ধ করতে পারেন নাই।

ত্রিপুরা রাজ্যে বর্তমান সরকার সুষ্ঠভাবে কাজ চালানোর ফলে উনাদের অসুবিধা হচ্ছে। কাজেই উনারা একটা অশান্তিকর পরিবেশ চাইছেন যাতে রাজ্যের আইন-শৃংখলা ভেংগে পড়ে। মার্কসবাদী কমিউনিস্ট পার্টির লোকেরা যে সমস্ত জায়গায় জনসভা করছেন ঠিক সেখানেই গোলমাল হচ্ছে। হচ্ছে খুন খারাপি। আর আমাদের এই সরকার আসার পরে গত ৯০-৯১ আর্থিক বছরে উপজাতি কল্যাণ দপ্তর উপজাতি ভাইদের এগিয়ে নিয়ে যাওয়ার যে চেষ্টা নিয়েছেন বা যে প্রচেষ্টা চালাচ্ছেন তার জবাব উনারা দিতে পারবেন না। এটা তারা সহ্য করতে পারবে না। পারেন না।

এই সরকার জুমিয়াদের পুনর্বাসনের জন্য ২৫ হাজার টাকা করে দিচ্ছে। আর আগে বামফ্রন্ট আমলে সেখানে দেওয়া হত মাত্র ১০ হাজার টাকা। এটা হচ্ছে অনেকগুলি উদাহরণের মধ্যে একটি উদাহরণ। কাজেই তাদের উদ্দেশ্য সফল হচ্ছে না। আপনারা আপনাদের আমলে কত টাকা স্টাইপেণ্ড দিয়েছেন? আর আজকে আমরা কত টাকা স্টাইপেণ্ড দিচ্ছি আপনারা জানেন? ভাবতে লজ্জা করে। লজ্জা হয় কিআপনাদের চরিত্র। এই রাজ্যের জনগণ আপনাদের হাওড়া নদীতে ভাসিয়ে দেবে। রাজ্যের ২৪ লক্ষ মানুষ আপনাদের ফেলে দিয়েছেন।

ভাবতে লজ্জা হয় না' ত্রিপুরা দিবস ত্রিপুরাকে পালন করুন। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আজকে আমরা দেখেছি। আমাদের এই সরকার আসার পর শিক্ষার দিকে কি ব্যবস্থা নিয়েছেন। শিক্ষা খাতে আমাদের এই সরকার আসার পর, আজকে এখানে এসেছেন শিক্ষকের অভাব। শিক্ষকের অভাব নেই। আমাদের এই সরকার আসার পর আমরা চার হাজার বেকার লোককে চাকুরী দিয়েছি। আজকে এস, টি, এবং এস, সি মিলিয়ে ছয় হাজারের মত চাকুরী হয়েছে। আর আপনাদের বামফ্রন্ট

সরকার, মার্ক্সবাদী কম্যুনিস্ট পার্টি কি করেছিলেন? এই মাস্টারদের দিয়ে শুধু ইনক্লাব জিন্দাবাদ এই স্লোগান দিয়েছিলেন। তারা সত্যিকারের শিক্ষা দেন নি। শুধু তাদের রাজনীতির কাজে ব্যবহার করেছিলেন। সমন্বয়ের দালাল সৃষ্টি করেছিল এই মার্ক্সবাদী কম্যুনিস্ট পার্টি। আপনাদের সরকারের দালাল ছিল। সেই দালাল রূপান্তরিত করে সেই শিক্ষার মেরুদণ্ডকে একেবারে ভেঙে দিয়েছিল মার্ক্সবাদী কম্যুনিস্ট পার্টি। প্রত্যেকটা স্কুলে আমরা দেখেছি সেইদিন ছাত্রদের দিয়ে রাজনীতি করা হচ্ছিল। শিক্ষাকে অতল করে দেওয়া হয়েছিল। আজকে এই সরকার আসার পর সিদ্ধান্ত নিয়েছে, আমরা ছাত্রদের দিয়ে রাজনীতি করাব না। কারণ তারা হবে ভারতের শ্রেষ্ঠ নাগরিক এবং তাদের সুশিক্ষা হবে এই দেশের মেরুদণ্ড। কাজেই মার্ক্সবাদী কম্যুনিস্ট পার্টি বিগত দশ বছরে কি করেছেন? আমরা দেখেছি উনারা উগ্রপন্থী সৃষ্টি করেছেন। কোন মাস্টার মশাই স্কুলে যেতে পারে নি। বহু মাস্টারকে খুন করা হয়েছিল। আজকে আমাদের এই সরকার আসার পর নিরাপত্তা দিয়েছেন। আজকে কোন স্কুল বন্ধ আছে বলতে পারেন?

কোন স্কুল বন্ধ নেই। আজকে শিক্ষকরা নিরাপদে স্কুল করছেন, কিন্তু স্লোগান দিচ্ছেন দিতে হবে, দিতে হবে, জবাব চাই, জবাব চাই, এই রাজনীতি। আজকে কর্মচারী ভাইরাও বুঝতে পারছেন, ওদের দিয়ে কিভাবে রাজনীতি সৃষ্টি করেছিল এই বিধানসভায়। আপনারা বলেছিলেন কর্মচারীরা আর ডি এ পাওনা নেই। আর এই সরকার আসার পর কর্মচারী ভাইদের কি দিয়েছেন, এই সরকার প্রমাণ করেছেন, এই সরকার প্রচুর কাজ করতে পেরেছেন। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আজকে আমাদের এই সরকার আসার পর এই যে সমস্যা অন্তত আমরা কিছু সমস্যার সমাধান করতে পেরেছি। স্কুলের শিক্ষক আমাদের এই সরকার আসার পর আমরা দিতে পেরেছি হয়ত কিছু কিছু ত্রুটি রয়েছে। সীমিত ক্ষমতার মধ্যেও এই সরকার যে কাজ করছে তিন বছরে, আপনারা দশ বছরে করতে পারেন নি। এখানে মাননীয় সদস্য অনিল সরকার, প্রাক্তন মন্ত্রী, আপনি ইন্ডাস্ট্রিগুলি কি করেছেন? আজকে আমরা বলতে পারি যে জুট মিলে রামদা নাই, অথচ আপনাদের আমলে সেখানে রাম-দা ছিল। তখন জুট মিলে উৎপাদন হয় নি, উৎপাদনের পরিবর্তে রাম-দায়ের খেলা চলেছিল, এটা কেউ অস্বীকার করতে পারবে না। আর, এইভাবেই আপনাদের আমলে এই রাজ্যে যা কিছু ইণ্ডাস্ট্রি ছিল, সেগুলি বারোটা বাজিয়ে দিয়েছিলেন, এখন কিন্তু সেই অবস্থার পরিবর্তন ঘটেছে, আমরা সেই সব ইন্ডাস্ট্রিগুলিতে উৎপাদনমুখী করবার চেষ্টা করছি এবং আশা করছি যে আপনাদের তরফ থেকে কোন রকম বিশৃঙ্খলার সৃষ্টির চেষ্টা না করা হলে, সেগুলি অদূর ভবিষ্যতে আরও বেশী করে উৎপাদন করতে সমর্থ হবে। (বিরোধী বেঞ্চ থেকে—খাদি বোর্ডের কি অবস্থা, সেটা বলুন)—হ্যাঁ, খাদির তো আপনারা বারোটা বাজিয়ে এসেছিলেন, আমরা এখন সেটাকে রক্ষা করার জন্য আপ্রাণ চেষ্টা করে চলেছি। খাদির যে সমস্ত ইউনিট আপনারা বন্ধ করে দিয়েছিলেন, তার সংগে গান্ধীজীর সম্পর্ক ছিল বলে, আমরা সেগুলিকে আবার চালু করেছি। বিদ্যা বাবু এরই মধ্যে আপনাদের সেই সব কুকর্মের কথা নিশ্চয়

ভুলে যাবেন না, আপনাদের সময়ে এই ত্রিপুরা রাজ্যের ফরেস্টের যত গাছ আছে, সেগুলিকে কেটে বাংলাদেশে পাচার করে দিয়েছিলেন, আমাদের জোট সরকারের ক্ষমতায় আসার পরেও আপনাদের সেই পাচার ব্যবস্থা কিছুদিনের জন্য কায়েম ছিল, কিন্তু সেটা বেশী দিনের জন্য নয়, অতি অল্প সময়ের মধ্যেই আমরা আপনাদের সেই ক্যাডার বাহিনীর বাড়ী বাড়ী থেকে পাচার করার জন্য যে সমস্ত কাঠ লুকিয়ে রাখা হয়েছিল, সেগুলি সীজ করা হয়েছে, এজন্য কি আপনাদের লজ্জা হয় না? আর, নকুল বাবুর কথা, সেই তো মহাভারত সমান, উনি তো মাছের এমন চোরা কারবার করছেন যে সামান্য পুঁটি মাছটাও কাতলা মাছ হয়ে গেছে। মৎস্য সমবায় সমিতির নামে লক্ষ লক্ষ টাকার বিলি বন্টন করেছেন, তার মধ্যে উনার কিছু হিসাব থাকবে না, এটা তো হতেই পারে না। এ সবই আমরা বুঝি, আমরা কেন ত্রিপুরা রাজ্যে আপামর জনসাধারণ বুঝেন, এমন কি যাদের নাম করে লক্ষ লক্ষ টাকা সমবায় সমিতির থেকে নিয়েছেন, তারাও আজকে সেটা হাড়ে হাড়ে বুঝতে পেরেছেন। কাজেই উনার সম্পর্কে আর বেশী কিছু বলে লাভ নাই। মোট কথায়, উনারা এই ত্রিপুরা রাজ্যটাকে একেবারে ধ্বংস করে দিয়ে গিয়েছেন। আর সমর বাবুর কথা, হ্যাঁ, বলতে হয়, তিনি ত্রিপুরা রাজ্যের মানুষ রোগীর চিকিৎসার জন্য হাসপাতালগুলিতে যে সমস্ত ঔষধ মজুত ছিল, সেগুলি উনার ক্যাডার বাহিনী দিয়ে বাংলাদেশে পাচার করে দিয়েছিলেন। কারণ, ত্রিপুরা রাজ্যের মমুর্ষ রোগীদের চিকিৎসার চেয়ে ঐ বাংলাদেশের রোগীদের চিকিৎসাই ছিল, তার কাছে বেশী অভিপ্রেত। আর, তাদের আমল থেকেই এই রাজ্যের বিভিন্ন হাসপাতালগুলিতে চিকিৎসা ব্যবস্থার একটা বিভ্রাট চলে আসছে, যেটাকে চেক আপ করতে গিয়ে আমাদের এই সরকারকেও অনেকটা বে-কাদায় পড়তে হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি বেশী আর কিছু বলছি না, তাই মাননীয় রাজ্যপাল মহোদয় এই সভায় যে ভাষণ প্রদান করেছেন, তাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার :—** শ্রীগৌরীশংকর রিয়াং।

**শ্রীগৌরীশংকর রিয়াং** (শান্তির বাজার) **:—** মাননীয় ডিপুটি স্পিকার স্যার, বিগত ২৮শে জানুয়ারী এই বিধানসভার মাননীয় রাজ্যপাল যে ভাষণ রেখেছেন এই অত্যন্ত যুগপোযোগী এবং বাস্তবের সংগে মিল রেখে উনি এই ভাষণ দিয়েছেন। আমি এই ভাষণের সপক্ষে এবং বিরোধী পক্ষের বন্ধুরা যে সমস্ত সংশোধনী এনেছেন তার বিপক্ষে মত পোষণ করে আমি আমার বক্তব্য শুরু করছি। মাননীয় ডিপুটী স্পীকার স্যার, আমার বন্ধুরা চোখ থেকেও অন্ধ। এটা তারা আবার এই বিধান সভায় প্রমাণ করলেন। মাননীয় রাজ্যপাল উনার ভাষণে ১০ নং পয়েন্টে বলেছেন যে আদিম জাতি পুনর্বাসন প্রকল্পে ১৯৯০-৯১ সাল পর্যান্ত রাজ্যের ১৪০টি কেন্দ্রের মাধ্যমে পাঁচ হাজার পরিবারকে পুনর্বাসন দেওয়া হয়েছে। দ্বিতীয় পর্যায়ে আরও তিন হাজার পাঁচশো পরিবারকে পুনর্বাসন দেওয়ার প্রকল্প রিপোর্ট ভারত সরকার অনুমোদন করেছেন। ১৯৯০-৯১ সালে দ্বিতীয় পর্য্যায়ে ৪০০

রিয়াং পরিবারকে পুনর্বাসন দেওয়া হয়েছে। এতে ব্যয় হয়েছে ১০৪ কোটি টাকা। ১৯৯০-৯১ সালে বিশেষ পুনর্বাসন প্রকল্প রাবার চাষের মাধ্যমে ৪২৫টি পরিবারকে পুনর্বাসন দেওয়ার লক্ষ্যমাত্রা স্থির করা হয়েছে। এছাড়া কেন্দ্রীয় কৃষি মন্ত্রকের অধীন জুম চাষ নিয়ন্ত্রণ প্রকল্পে ১৮০০ জুমিয়া পরিবারকে কৃষি ফলচাষ ইত্যাদির মাধ্যমে স্থায়ী পুনর্বাসনের ব্যবস্থা করা হয়েছে। এমনিভাবে আমরা দেখতে পাই যে, এই সরকার ক্ষমতায় আসীন হওয়ার পর থেকে বিগত সরকারের আমলের জঞ্জাল দুই হাতে নয়, হাতে পায়ে পরিষ্কার করতে হয়েছে। বিধ্বস্ত ত্রিপুরার অর্থনীতিকে চাংগা করতে অক্লান্ত পরিশ্রম করতে হয়েছে। এটা মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ আছে। আমি অনুরোধ করবো এগুলি ওঁরা যেন পড়ে এসে এখানে বক্তব্য রাখেন। উনারা কিছু সংশোধনী এনে কনট্রাডিক্টারি সৃষ্টি করেছেন যেমন একটা সংশোধনী হলো, ইনার লাইন পারমিট। বিদেশী অনুপ্রবেশ বন্ধ করার জন্য উনারা প্রস্তাব এনেছেন। এটা অত্যন্ত দুঃখের ব্যাপার যে বিগত দশ বছর ওরা বিদেশীদেরকে বিশেষ করে বাংলা দেশের নাগরিদেরকে নেমন্তন্ন করে এনে এখানে ভোটার লিস্টে নাম অন্তর্ভুক্ত করেছেন। শুধু মাত্র রাজনৈতিক উদ্দেশ্য সিদ্ধির জন্য। এখন ওরাই আবার শ্লোগান তুলছেন বিদেশী অনুপ্রবেশ বন্ধ করতে হবে। এটাতো শুধু সরকারের দায়িত্ব নয়। যারা জনসাধারণের ভোটে এখানে নির্বাচিত হয়ে এসেছেন তাদেরও দায়িত্ব আছে। কারণ, সরকারের প্রচেষ্টাকে বানচাল করার জন্য মহিলাদেরকে দিয়ে যদি চেষ্টা করা হয় তাহলে কি করে সম্ভব হবে? আমি এখানে একটা উদাহরণ দিচ্ছি পতিছড়িতে যে খুন হয়েছে, সেই পরিপ্রেক্ষিতে পুলিশ খুনিদের মধ্যে কয়েকজনকে আইডেনটিফাই করেছিল। যাকে আঘাত করা হয়েছিল সে পরে হাসপাতালে মারা যায়। এখানে মাননীয় সদস্য ব্রজমোহন জমাতিয়া মহোদয় আছেন, তিনি জানেন। সেখানে পুলিশ যাতে আসামীদেরকে পাকড়াও না করতে পারে সেইজন্য মহিলাদের দিয়ে বাধা দেওয়া হয়।

খুনীদের ধরার জন্য কম্বিং অপারেশন করেছিল, আমাদের ব্রজমোহনবাবু মাননীয় বিধায়ক, পুলিশকে বাধা দিয়েছিলেন, ট্রাইবেল মহিলাদের লেলিয়ে দিয়েছিলেন। কেন? আসামীদের যাতে ধরতে না পারে সেজন্য। আর এখানে এই পবিত্র বিধানসভায় এসে বলেছেন, খুনীদের ধরতে হবে। আপনাদের এই দ্বিমুখী চরিত্রের সঙ্গে একমাত্র বাদুরের তুলনা করা চলে। বাদুর যে মুখে খায় সেই মুখেই পায়খানা করে। কাজেই, একমুখে বাধা দিচ্ছেন, আর সেই মুখেই বলছেন খুনীদের ধরতে হবে। আপনাদের লজ্জা করে না? স্যার, গতকাল আমি মাননীয় বিরোধীদলের সদস্যদের বক্তব্য লক্ষ্য করছিলাম। উনারা স্পীকারের বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব এনে যে সব বক্তব্য রেখেছিলেন, যাতে দেখেছি, উনাদের প্রশ্ন এলাউ হয় না, কলিং এটেনশান, রেফারেন্স বাতিল হয়ে যায়। স্যার, গত তিন বছরে আমি লক্ষ্য করে দেখেছি, উনাদের প্রশ্নই বেশী। আমি ৩/৪ বার এ ব্যাপারে স্পীকার সাহেবের সঙ্গে আলাপ করেছি। উনাকে বলেছি, আমার প্রশ্নগুলি কেন বাতিল করছেন জানতে চেয়েছি। উনি আমাকে বলেছিলেন, দিলেই হবে না।

**শ্রীসমর চৌধুরী ঃ—** এটা কি মাননীয় রাজ্যপালের ভাষণের সমর্থনে বক্তব্য ।

(ভয়েসস্ ফ্রম ট্রেজারী বেঞ্চ :— রিলেটেড)

**শ্রীগৌরীশঙ্কর রিয়াং ঃ—** স্যার, এটা রিলেটেড। স্যার, এটা বাস্তব সত্য যে, যে গাছ মিষ্টি আম দেয় তার উপর অত্যাচার বেশী হয়। তার ডাল ভাঙ্গে, অত্যাচার বেশী হয়। মাননীয় স্পীকার, আপনাদের স্নেহ করতেন বলেই উনার উপর অত্যাচার বেশী করলেন। আপনারা নিজেই বলেছিলেন, এত ভাল স্পীকার আর দেখেননি। আপনারা জনগণের কাছে যে প্রতিশ্রুতি দিয়ে এই পবিত্র বিধানসভায় এসেছিলেন সেই প্রতিশ্রুতি আপনারা পালন করতে পারেননি। ট্রেজারী বেঞ্চের বক্তা বলেছেন, আপনাদের অতীত দিনের কুকীর্তির কথা। আমি আর সেগুলি বলে আপনাদের শ্রবণশক্তি ভারাক্রান্ত করতে চাই না। স্যার, এখানে যে সকল সংশোধনী বিরোধী দল থেকে এসেছে তাঁদেরকে সেগুলি আবার বিবেচনা করে দেখে, প্রত্যাহার করে নিয়ে মাননীয় রাজ্যপালের ভাষণের সমর্থন করে বক্তব্য রাখবেন এবং সংশোধনীগুলি প্রত্যাহার করে নেবেন এই বলে মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**মিঃ ডেপুটি স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীসমর চৌধুরী।

**শ্রীসমর চৌধুরী (ধনপুর):—** মিঃ ডেপুটি স্পীকার স্যার, গত ২৮শে জানুয়ারী মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছে তার উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে এবং সে প্রস্তাবের উপর আমার নিজের কিছু সংশোধনী প্রস্তাব আছে এবং এছাড়া অপজিশান বেঞ্চের কাছ থেকেও কিছু অ্যামেণ্ডমেন্ট আছে সেগুলিকে সমর্থন করে ধন্যবাদসূচকের প্রতি একমত হতে না পেরে আমি আমার বক্তব্য রাখছি।

মাননীয় রাজ্যপালের অভিভাষণে ত্রিপুরা রাজ্যে বর্তমানে সবচাইতে যে গুরুত্বপূর্ণ প্রশ্ন উপজাতিদের সমস্যা, সেই সমস্যার কি করা হয়েছে সে সম্পর্কে একটি কথাও নেই। মূল যে প্রশ্ন উপজাতি জনগোষ্ঠীর তাদের আইডেনটিটির প্রশ্ন, তাদের সমস্ত সেফগার্ডগুলিকে সুরক্ষার প্রশ্ন, এ. ডি. সিকে রক্ষার প্রশ্ন, এই সমস্ত সমস্যাগুলি সম্পূর্ণভাবে মাননীয় রাজ্যপালের ভাষণ থেকে বাদ দিয়ে রাখা হয়েছে। আমি প্রথমে প্রশ্ন তুলব উপজাতি গণমুক্তি পরিষদ থেকে মাননীয় রাজ্যপাল মহোদয়ের নিকট ইনার লাইন পারমিটের ব্যাপারে সুনির্দিষ্টভাবে প্রস্তাব রাখা হয়েছিল। এ. ডি. সি, এলাকার মধ্যে যে সমস্ত উপজাতি রয়েছে, যারা স্থায়ীভাবে বাস করছে তাদের সরকারী খরচে পরিচয়-পত্র দিতে হবে। বাইরে থেকে যাতে এ. ডি. সিতে প্রবেশ করতে না পাবে তারজন্য ইনার লাইন চালু করে এ. ডি. সি'র হাতে ক্ষমতা দিতে সুনির্দিষ্টভাবে মাননীয় রাজ্যপালের কাছে বক্তব্য রাখা হয়েছিল। আমরা জানি এ, ডি, সি-কে পরিচালনা করার মূল ক্ষমতা মাননীয় রাজ্যপাল মহোদয়ের। মাননীয় রাজ্যপালের ভাষণে আমরা আশা করেছিলাম তিনি এই সব ব্যাপারে নিশ্চয়ই সুনির্দিষ্টভাবে বক্তব্য রাখবেন। শুধু মার্কসবাদী কমিউনিস্ট

পার্টিই নয়, টি. এস. এফ, এমনকি টি. এন. ভি, থেকেও মাননীয় বিজয় রাংখল প্রস্তাব তুলেছেন। উপজাতি কর্মচারী কমিটি থেকেও প্রস্তাব এসেছে। বিভিন্ন দিক থেকে প্রস্তাব এসেছিল। এই রাজ্যের গণতান্ত্রিক মানুষ চান উপজাতিদের সমস্যার সমাধান হোক এবং উপজাতিদের নির্দিষ্টভাবে সেইফ গার্ড দেওয়া হোক। গত তিন বছরে বিভিন্ন সোর্স থেকে আমরা দেখেছি ৩/৪ লক্ষ লোক বাংলা দেশে থেকে এই রাজ্যে অনুপ্রবেশ করেছে যারা স্থায়ীভাবে এ, ডি, সি, এলাকাতে বসবাস করছে। গত ১/২ বছরে আমরা দেখেছি মাননীয় মুখ্যমন্ত্রী সুধীররঞ্জন মজুমদার তিনি নিজে বিভিন্ন জায়গায় প্রশাসনিক মেলা ক্যাম্প করে সিটিজেনশীপ কার্ড বিলি করেছেন। কাদের সিটিজেনশীপ কার্ড দেওয়া হয়েছিল? যারা বাংলাদেশ থেকে এ রাজ্যে উঠে এসেছে তাদেরকে এই মেলার মধ্যে সিটিজেনশীপ কার্ড বিলি করেছেন। আজকে আমরা দেখেছি যখন প্রশ্নোত্তর পর্ব চলছিল তখন ট্রেজারী বেঞ্চের একজন সদস্য প্রশ্ন তুলেছেন যে ল্যাণ্ড রেস্টরেশনের জন্য বরাদ্দকৃত প্রচুর টাকা অব্যয়িত রয়ে গেছে। উপজাতিদের সমস্যা সম্পর্কে সরকারের কি দৃষ্টিভংগী তা এখন থেকেই টের পাওয়া যায়। শুধু কি তাই? গত যে এ, ডি, সি, নির্বাচন হয়েছিল সেই নির্বাচনে কি সাংঘাতিক অবস্থার সৃষ্টি হয়েছিল, কিভাবে র‍্যানসেকিং হয়েছিল তার বিশদ বিবরণ আমি এখানে না দিলেও নির্দিষ্টভাবে কয়েকটি ঘটনার কথা, উল্লেখ করছি।

| | |
|---|---|
| 1. Killings | 15 Nos. |
| 2. Rape & Molestation | 20 Nos. |
| 3. Arsoning of Houses and Shops | 35 Nos. |
| 4. Ransacking & Looting of House | 233 Nos. Approx. Amount of loss—30 lakhs. |
| 5. Ransacking & Looting of Shops | 69 Nos. |
| 6. Desertion due to terror | |
| a) Number of affected villlage | 114 Nos. |
| b) Number of peoples affected | |
| 7. Economic Blockade | |
| a) Village affected | 85 Nos. |
| b) Number of peoples affected | about 1 lakh. |
| 8. Attack on party Offices | |
| a) Gutted | 7 Nos. |
| b) Ransacked | 39 |
| c) Forcibly occupied | 4 |

| | |
|---|---|
| 9. Attack on the Offices of the other Mass Organisation | |
| a) Gutted | 3 Nos. |
| b) Ransacked | 2 Nos. |
| c) Forcibly occupied | 9 Nos. |
| 10. Attack on Daily Desher Katha | |
| a) Incident | 11 Nos. |
| b) Agency suspended temporarily | 32 Nos. |
| 11. Attack on Govt Employees | 96 Incidents |

সামান্য একটা তথ্য। শুধুমাত্র এ. ডি. সি, ইলেকশানমুক ভিত্তি করে এই ঘটনাগুলি ঘটেছে।

আমরা দেখেছি নির্বাচনের দিন মন্ত্রীরা নিজেদের গাড়ী করে এবং সঙ্গে অন্য গাড়ী নিয়ে সমস্ত গুণ্ডাবাহিনীকে সঙ্গে করে, এ. ডি. সি, এলাকা নয় বাইরে থেকে সমস্ত গুণ্ডাবাহিনী নিয়ে এ, ডি, সি, নির্বাচিত এলাকায় হামলা চালিয়েছেন, এইভাবে এ. ডি. সি, দখল করার জন্য চেষ্টা করেছেন। যখন নির্বাচন শেষ হয়ে গেল এবং উপজাতি যুব সমিতির দখলে গেল এ, ডি, সি, এবং উপজাতি যুব সমিতি থেকে এ, ডি, সির চেয়ারম্যান নিযুক্ত হলেন, চীফ একজিকিউটিভ মেম্বার নির্বাচিত হলেন কিন্তু এখন দেখতে পাচ্ছি এমন কি বামফ্রন্ট সরকার যখন ক্ষমতায় ছিলেন তখনও এ, ডি, সি, তাঁর পাওনা যে টাকা ৪০ কোটি, ৫০ কোটি টাকা থেকে কয়েক কোটি টাকা দিয়ে সমস্ত টাকা আটকে রাখা হত এবং এ, ডি, সি'র প্রাপ্য সমস্ত টাকা দেওয়া হচ্ছে না। এ, ডি, সি'র এরিয়ার গ্রামে গ্রামে দুর্ভিক্ষ শুরু হয়ে গেছে, তাই ঐ সমস্ত এলাকার উপজাতিরা তাদের পরিবার নিয়ে কেউ আসামে এবং কেউ মিজোরামে চলে যাচ্ছে। কিন্তু এ, ডি, সি,র প্রাপ্য টাকা তাদের জন্য বাকিত হত তাহলে বোধ হয় এই ধরণের ঘটনা ঘটত না। এখনও এ, ডি, সি'র ৫৪ কোটি টাকার উপরে পাওনা আছে কিন্তু হাতে মাত্র জানুয়ারী আর ফেব্রুয়ারী এই দুই মাস সময় আছে। বিধানসভায় প্রশ্ন উত্তরে আমরা জানতে পারলাম ১৮ কোটি টাকা মাত্র দেওয়া হয়েছে। ফলে জুমিয়াদের জুম নষ্ট হয়ে যাচ্ছে, অনেক জুমিয়া পরিবার টাকার অভাবে জুম চাষ করতে পারছে না। এইভাবে সামগ্রিক ভাবে তাদের উপর আক্রমণ হচ্ছে, ফলে সমগ্র উপজাতি জনগণের মধ্যে আতংকের সৃষ্টি হয়েছে। এ, ডি, সি, এলকায় উপজাতি যুব সমিতির লোকেরা সংখ্যাগরিষ্ঠ আছে কিন্তু এইভাবে যদি চলতে থাকে তাহলে তারা সংখ্যালঘুতে পরিণত হয়ে যাবে। ঠিক এইভাবে ত্রিপুরা রাজ্যের বর্তমান মুখ্যমন্ত্রী শ্রীসুধীররঞ্জন মজুমদার এবং জোট সরকার এ, ডি, সি, এলাকাকে ধ্বংস হবার মতো অবস্থা সৃষ্টি করেছেন। আমি সেজন্য নির্দিষ্ট ভাবে উল্লেখ করেছি এবং আমি যে সমস্ত সংশোধনগুলি এনেছি সেগুলি যেহেতু গ্রহণ যোগ্য হয়েছে সেজন্য আর উল্লেখ করছি না। আমি ইনার লাইন পারমিটের কথা বলছি, ত্রিপুরা উপজাতি এলাকা স্বশাসিত জেলা পরিষদ ভূখণ্ডে প্রবেশ করতে

অ-উপজাতিদের জন্য ইনার লাইন পারমিট চালু করার কোন উল্লেখ নেই। তারপর আমি আসছি সমস্ত বর্ডারকে সীল করে দেওয়ার কথা। আসামে সীল করা হয়েছে, ত্রিপুরা রাজ্যে কেন করেন না ? কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ করে এখন করুন যাতে বাংলাদেশের অনুপ্রবেশকারীরা ঢুকতে না পারে কিন্তু করবেন না।

এ. ডি. সি, যে সমস্ত আইন তৈরী করেছে এই সমস্ত আইন একটাও ছাড়ছেনা। কোথায় আটকে আছে ? এই সরকারের হাতে। শুধুমাত্র ভিলেজ কমিটি নয় এলাকার মধ্যে ঢুকে মহাজনরা ব্যবসা করছে। বামফ্রন্ট সরকার যখন ক্ষমতায় ছিল তখন ট্রেডাররা সংকুচিত হয়ে গিয়েছিল। ওদের ব্যবসা বাণিজ্য, শোষণ সবকিছু প্রায় বন্ধ হয়ে যাওয়ার অবস্থা হয়েছিল। আজকে আবার উনারা ফুলে উঠেছেন। এখন সমস্ত অ্যাডভান্স, জুমের যে ফসল সেই ফসল অগ্রিম কিনে নিচ্ছে। আজকে এই মহাজনরা জুমের যখন ফসল উঠে পাট, তুলা ইত্যাদি সমস্ত কিছু জলের দরে কিনে নিচ্ছে। এইভাবে উপজাতিদের উপর আক্রমণ চালাচ্ছে। ও. বি. সি. সম্পর্কে আমি উল্লেখ করেছি সংখ্যালঘুদের কেন্দ্রীয় সরকার কেন্দ্রে যখন ভি. পি, সিং প্রধানমন্ত্রী ছিলেন তিনি ঘোষনা করে দিয়েছে রিজার্ভেশনের প্রশ্ন সংরক্ষনের প্রশ্ন। ত্রিপুরা রাজ্যে সংখ্যালঘুদের সংরক্ষনের কি ব্যবস্থা সরকার নিচ্ছে তার কোন সিদ্ধান্ত নেই। এত বড় একটা গুরুত্বপূর্ণ ব্যাপার তার কোন সিদ্ধান্ত নেই। রাজ্যপালের ভাষণে তার কোন উল্লেখ নেই। ও, বি, সি, চিহ্নিত করা, মণ্ডল কমিশনের যে রিপোর্ট সেই রিপোর্টের মধ্যে সুনির্দিষ্টভাবে সংখ্যালঘু সম্প্রদায়ের উল্লেখ করেছে। ত্রিপুরা রাজ্যে সংখ্যালঘু সম্প্রদায়গুলি চিহ্নিত করার কথা তারজন্য বলা হয়েছে একটা কমিটি তৈরী করা হয়েছে। এইটা একটা ধাপ্পা দেওয়া। মানুষকে ভুলিয়ে রাখা, বিভ্রান্ত করে রাখা। এরজন্য এগুলি করা হয়েছে। রাজ্যপালের ভাষণে সুনির্দিষ্টভাবে এই সংরক্ষণের ব্যাপারে একটি কথাও নেই ও. বি, সি. চিহ্নিত করার কথা একটিও নেই। স্যার, রাজ্যপালের ভাষণে অপ্রয়োজনীয় ব্যয় সংকোচনের জন্য এই সরকারকে প্রশংসা করা হয়েছে। আজকে মুখ্যমন্ত্রী থেকে শুরু করে এক একজন মন্ত্রী, এম. এল, এ, এবং যতজনকে চেয়ারম্যান করা হয়েছে সব চেয়ারম্যানদের গাড়ী, টাকা সিকিউরিটি এই সমস্ত করে নন্ প্ল্যান অ্যাকসপেনডিচার যেভাবে বাড়ানো হচ্ছে প্ল্যানের টাকা কেটে, অলরেডী ১০ পারসেন্ট কাটা হয়ে গেছে তারপরও আবার কাটার চেষ্টা হচ্ছে। কোথা থেকে কাটা হচ্ছে ? পি. জি. পি, স্কীমের টাকা কেটে নেওয়া হচ্ছে। এটা হচ্ছে উপজাতিদের পুনর্বাসনের টাকা। আর বলছে ডিপার্টমেন্টকে তোমরা নিজেরা সংকোচ করবে দিয়ে দাও, জানিয়ে দাও। কাটা হচ্ছে কো-অপারেটিভ থেকে. কাটা হচ্ছে এস. আর, ই. পি'র টাকা, কাটা হচ্ছে এন, আর, ই, পি'র টাকা। এইভাবে পকেটে নন প্ল্যান এক্সপেনডিচারে ঢুকানো হচ্ছে। অস্বীকার করতে পারবেন ? কেবিনেটে বসে সিদ্ধান্ত হয়, স্টেইট প্ল্যানিং বোর্ডের যে মিটিং সেই মিটিং-এ সিদ্ধান্ত হয়। সমস্ত কিছু পরিকল্পনার টাকা কেটে নন প্ল্যানে ঢুকানো হচ্ছে। এতে বঞ্চিত হচ্ছে কারা যারা সংখ্যালঘু সম্প্রদায়, উপজাতিরা তারা বঞ্চিত হচ্ছে। স্যার,

**মিঃ ডেপুটি স্পীকার :—** মাননীয় সদস্য সময় শেষ হয়ে গেছে। ১টা বেজে গেছে।

**শ্রীসমর চৌধুরী ঃ—** স্যার, বিরতির পর আমি সময় পাব ত?

**মিঃ ডেপুটি স্পীকার ঃ—** আপনার হাতে আরো ৫ মিনিট সময় আছে। এখন আর সময় নাই। এই সভা আজ বেলা ২ ঘটিকা পর্যান্ত মুলতুবী রইল।

## AFTER RESESS AT 2 P.M.

**মিঃ স্পীকার ঃ—** মাননীয় সদস্য শ্রীসমর চৌধুরী।

**শ্রীসমর চৌধুরী ঃ—** মিঃ স্পীকার স্যার, চা শিল্প সম্পর্কে রাজ্যপালের ভাষণে বলেছেন রাজ্যে চা শিল্প পুনরুজ্জীবনের জন্য কয়েকটি ইতিবাচক ব্যবস্থা নিয়েছেন। স্যার, একটা ঘটনাকে আমি এখানে উল্লেখ করছি টি, টি, ডি, সি'র ভাইস চেয়ারম্যান কিভাবে কি করছেন সেটা ফাঁস হয়ে যায় একটা চিঠিতে। তিনি চিঠি লিখেছেন কর্পোরেশানের ম্যানিজিং ডাইরেক্টর এ, ডি, চতুর্বেদী আই, এ, এস, অফিসারের কাছে এবং সেই চিঠিতে প্রকাশ পেয়েছে কিভাবে তার থেকে লক্ষ লক্ষ টাকা বের হয়ে যাচ্ছে। চুরি হচ্ছে স্যার, গোপনে সমস্ত চা পার করে দেওয়া হচ্ছে সমস্ত কর্মচারীদেরকে ধমক দিয়ে জোর করে এইটা করা হচ্ছে। স্যার, এই যে লক্ষ লক্ষ টাকা যেটা সরানো হল এই টাকাটা কোথা থেকে আসল, এইটা সরকারী সম্পদ, এই সম্পদকে এইভাবে ছেড়ে দেওয়া হচ্ছে। স্যার, বাধারঘাট জমি বেদখলকারীর বিরুদ্ধে ফাইলে সামান্য মন্তব্য করার জন্য একজন অফিসারের প্রায় খুন হয়ে যাওয়ার মত অবস্থা হয়েছিল। আজকে স্যার প্রত্যেক অফিসগুলিতে হামলা হচ্ছে, আক্রমণ হচ্ছে, এই টাকা তুলে নেওয়া হচ্ছে জোর করে আর একটা ঘটনা হচ্ছে সুধীরবাবু মাননীয় মুখ্যমন্ত্রী ১৯৯০ সালের জুনের শেষ সপ্তাহে। সম্ভবত ১৮-১৯ জুন ১৯৯০ সালে উনি একটা টেলিফোন করেছেন, ভাইস চেয়ারম্যান শ্রীআর, দত্তকে টেলিফোনে তিনি বলেছেন ২-৩ দিনের মধ্যে আগরতলায় আসতে। মাননীয় মুখ্যমন্ত্রী অনুরোধ করেন তার জন্য নগদে দুই লক্ষ টাকাও দিতে বলেন। এই টাকাটা তিনি চেয়েছেন এ, ডি, সি'র নির্বাচনী তহবিল বাবদ। স্যার, কোনদিন নির্বাচনী তহবিলের হিসাব বের হয়নি, এই নির্বাচনী তহবিলের হিসাব নাই। একেবারে উপরের দিকে মুখ্যমন্ত্রী থেকে আরম্ভ হয়েছে ডোনেশান এবং এই ডোনেশানের বিনিময়ে এই কোম্পানীকে বলা হল আমাদের কৈলাশহর, মুর্তিছড়া চা বাগান সংলগ্ন ৫০০ একর খাস জমি দেয়া হবে বলে প্রতিশ্রুতি দেন। স্যার, এইভাবে একটা একটা করে করাপশান, দুর্নীতি চলছে মাননীয় মুখ্যমন্ত্রী নিজেও তার সঙ্গে জড়িত, এই রাজেশ্বর দত্ত তখন ভাইস চেয়ারম্যান, আর সুধীর মজুমদার তখন চেয়ারম্যান। তারপর সুধীরবাবু ওখান থেকে সরে সুনীল দাসকে চেয়ারম্যান করেছেন, এখন

তিনি কাঁটা বাঁশে আটকেছেন। স্যার, এইভাবে লক্ষ লক্ষ সরকারী টাকা নষ্ট করে দিয়ে নিজেদের সম্পত্তি বাড়াচ্ছেন। তারপর আবার এখানে রেলেরকথা বলা হয়েছে, রেল সম্প্রসারণের কথা এমনভাবে বলা হয়েছে যেন এই বছরই টাকা মঞ্জুর হয়ে গেছে, এই বছরই কাজ শুরু হয়ে যাবে, এর কোন বাস্তবভিত্তি আছে? হ্যাঁ, ত্রিপুরা রাজ্যের মানুষের প্রতিনিধি হিসাবে দিল্লী অভিযান করা হয়েছিল, চাপ সৃষ্টি করা হয়েছিল কেন্দ্রের উপর, কিন্তু কিছু করেনি। স্যার, ধাপ্পার একটা সীমা থাকা উচিত। রাষ্ট্রপতিকে এনে উদ্বোধন করা হল ময়নামা থেকে গোবিন্দবাড়ী রোড, মনু থেকে ছামনু পর্যন্ত এই রাস্তাটা দশ বছর আগে তৈরী হয়েছে, এই রাস্তা দিয়ে সব সময় গাড়ী চলছে। এখন তার একটা অংশ ময়নামা স্কুল ফিল্ডে বিরাট করে সাজিয়ে উৎসব করে উদ্বোধন করলেন ময়নামা থেকে গোবিন্দবাড়ী রোডটা। আর ছামনু থেকে গোবিন্দবাড়ী রোডটা অনেক আগে থেকেই শুরু হয়েছে, হ্যাঁ, কিছু অংশ খারাপ ছিল, কাঁচা ছিল সেগুলি ঠিক করতে হবে। কিন্তু তাই বলে যে সব রাস্তা মেরামতী করার দরকার নেই সেগুলোতো করার প্রয়োজন নেই। মনু থেকে ছামনু পর্যন্ত যে রাস্তাটা এঁটেল আছে, সে রাস্তার উপর দিয়ে বাস রুট রয়েছে যানবাহন চলাচল করছে সেই সব রাস্তা মেরামত করা হয়েছে বলা হয়েছে। স্যার, ধাপ্পার একটা সীমা থাকা প্রয়োজন। এইভাবে ধাপ্পা দিয়ে ত্রিপুরার জনগণকে বিভ্রান্ত করছে এই জোট সরকার।

স্যার, গ্রামীণ বিদ্যুৎ, গ্রামীণ বিদ্যুৎ সম্পর্কে আমরা কি দেখতে পাই, আমি এই বিধানসভাতেও আগে অনেকবার উল্লেখ করেছি, সোনামুড়ায় বিদ্যুতের খুঁটি বসানো হয়েছিল বামফ্রন্ট সরকারের আমলে। আর এখন এই জোট সরকার আসার পরে সেই খুঁটিগুলি তোলে তোলে নিয়ে বিক্রি করে দিচ্ছে এই কংগ্রেস (আই) এর সমাজবিরোধীরা। এইভাবে লুটপাট চলছে।

ক্ষুদ্র শিল্প: স্যার, এই ক্ষুদ্র শিল্প এই জোট সরকার একেবারে ধ্বংস করে ফেলেছেন। বামফ্রন্ট সরকারের আমলে যা কিছু করা হয়েছিল তা সম্পূর্ণ ধ্বংস হয়ে যাচ্ছে। আজকে তাঁত শিল্প অচল। আজকে তাঁতশিল্পীরা তাদের তাঁত বিক্রি করে দিতে বাধ্য হচ্ছেন। তাদের সরকার থেকে সুতা সরবরাহ করা হয় না। আবার তাঁতশিল্পীরা বাজার থেকে সুতা কিনে যে কাপড় তৈরী করেন বিক্রি করারও কোন ব্যবস্থা নেই। আগে বামফ্রন্টের আমলে পশ্চিমবঙ্গে এবং এই রাজ্যে যে সব দোকান, বিক্রয় কেন্দ্র করা হয়েছিল সেগুলি আজকে বন্ধ হয়ে গেছে। তারপর উপজাতি কোমর তাঁত শিল্প একেবারে ধ্বংস হয়ে গেছে। তারপর কুটির শিল্প, মাঝারি শিল্প, জুটমিল সেটা আজকে ধ্বংস হয়ে গেছে, সেটাকে আজকে জোট সরকার কবরে ঢুকানোর ব্যবস্থা করেছেন। আজকে জে, সি, আই, তার পাটের দাম পাচ্ছে না। আজকে সেখানে একটা নৈরাজ্যের সৃষ্টি করা হয়েছে। নিয়মিত শ্রমিক যারা ছিলেন তাদের বেতন দেওয়া হচ্ছে না। এখন সেই জুটমিলটাকে প্রাইভেট মালিকের হাতে বিক্রী করে দেবার জন্য চেষ্টা করা হচ্ছে। তারপর এখানে যে ফল সংরক্ষণের কেন্দ্র খোলা হয়েছিল

সেটি আজকে অচল হয়ে গেছে। যেকোনাইজড যে ব্রীক কিলন করা হয়েছিল সেটাও আজকে অচল হয়ে যাচ্ছে।

কৃষি : কৃষি সম্পর্কে মাননীয় কৃষিমন্ত্রী শ্রীনগেন্দ্র জমাতিয়া অনেক ভাল ভাল কথা ভাল ভাল স্কীমের কথা বলেছেন, মাননীয় রাজ্যপালের ভাষণে সেটা দেখলাম। সার, ঔষধ এইসবের কথা বার বার বলা হয়েছে। কিন্তু সেই সার এবং ঔষধ কোথায় ব্যবহার করা হবে। সারা ত্রিপুরা রাজ্যে ১০ শতাংশ জমিতেই জলের কোন ব্যবস্থা নেই। আজকে জলের অভাবে জমিতে ফসল নষ্ট হয়ে যাচ্ছে। ধর্মনগর মহকুমার কয়েকটি গ্রামে ঘুরে ঘুরে দেখলাম সেখানে ফসল হয়েছিল কিন্তু জলের অভাবে সে ফসল নষ্ট হয়ে যাচ্ছে। সেখানে জলসেচের কোন ব্যবস্থা নেই। কাজেই, শুধুমাত্র সার আর ঔষধ প্রয়োগ করলেই তো হবে না আগে জলসেচের ব্যবস্থা করতে হবে। কিন্তু সেটা করা হচ্ছে না। লক্ষ লক্ষ অল্প কিছু লোক যারা শাসক দলীয় কর্মী হিসেবে কাজ করছে তারা লুটপাট করে নিচ্ছে আর সাধারণ মানুষ বঞ্চিত হচ্ছেন।

তারপর ড্রাইল্যাণ্ড ফার্মিং-এর উন্নতির জন্য উদ্যোগ কোথায়? কোন রকম ব্যবস্থা হচ্ছে না। উপজাতি জনগণের উন্নতির জন্য কোন ব্যবস্থা করা হচ্ছে না। তারপর স্যার, একটা ক্যাটল ফার্ম, সেই ফার্মের গাভীগুলি কোথায় গেল। তারপর পলট্রি ফার্ম, ডায়েরী, সমস্ত ধ্বংস করে ফেলেছেন ওরা। এখন গ্রামের মানুষ বলছেন মন্ত্রীরা নিজেরাই নাকি সেগুলিকে বাংলাদেশে পাচার করে দিচ্ছেন।

স্যার, ঋণ মকুব করা হবে কেন্দ্রীয় সরকার ঘোষণা করেছিলেন। ১০ হাজার টাকা পর্যন্ত যাদের লোন আছে। আজকে পর্যন্ত সেই ব্যবস্থা নেওয়া হয় নাই, স্যার। আর একটা কথা স্যার, আমরা জানতে পেরেছি যে, প্রায় ১০ কোটি টাকা লাগবে কো-অপারেটিভ থেকে যে সমস্ত লোন দেওয়া হয়েছিল সেগুলি মকুব করার জন্য। এই ব্যাপারে আজকে পর্যন্ত কোন সিদ্ধান্তই নেওয়া হয় নাই। এবং এই সমস্ত কৃষকরা যারা ঋণী তারা আর নতুন করে ঋণ পাচ্ছে না। এত অভাবে-দুর্দশা-দুঃখের মধ্যেও কৃষকদের হাতে নতুন করে কোন ঋণ গিয়ে পেঁছুচ্ছে না। এরফলে স্যার, আরও একটা দুর্দশা সৃষ্টি হচ্ছে।

রাবার বাগানের অবস্থাটা কি? টি. আর. পি. সি'র যে-সমস্ত বাগান আছে তাতে কিছু হচ্ছে কি? অথচ ত্রিপুরা রাজ্যে প্রচার চালানো হচ্ছে। সারাটা ত্রিপুরা রাজ্যকে ধ্বংস করার মত একটা অবস্থা হয়েছে। তাকমাছড়াতে একটি প্রসেসিং ইউনিট করার কথা ছিল। আজকে পর্যন্ত মেশিনগুলিকে কাজে লাগিয়ে কার্যকরী ব্যবস্থা নেওয়ার মত কোন উদ্যোগ নেওয়া হচ্ছে না। টাকা নেই। টাকা সব গর্তের মধ্যে ঢুকছে। লুট-পাট, দুর্নীতি আরমধ্যে দিয়েই সব টাকা চলে যাচ্ছে। এই সরকার একটা দেউলিয়া

সরকারে পরিণত হয়েছে। রাজ্যপালের ভাষণে তো সেই কথা নেই। কর্মচারীদের বেতন দিতে পারেন না এই ধরণের একটা পরিস্থিতি এখানে চলছে। কোন উন্নয়ন প্রকল্প এখানে নেই। উন্নয়ন প্রকল্প বন্ধ করে দেওয়া হয়েছে। সাবসিডি বন্ধ করে দিয়েছে। সব টাকা লুট-পাট-দুর্নীতির মধ্যে দিয়ে চলে যাচ্ছে।

স্যার, এইভাবে সমগ্র ত্রিপুরা রাজ্যকে একটা সর্বনাশের দিকে নিয়ে যাওয়া হচ্ছে। সেই কথা রাজ্যপালের ভাষণে একটুকুও নেই। সেইজন্য আমি রাজ্যপালের ভাষণকে সমর্থন করতে পারি না। এইটুকুই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীবিধুভূষণ মালাকার।

**শ্রীবিধুভূষণ মালাকার (পাবিয়াছড়া) :—** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি কালকে রাজ্যপালের প্রদত্ত ভাষণে আলোচনা করতে গিয়ে বিরোধী দলের পক্ষ থেকে যেসমস্ত সংশোধনী দেওয়া হয়েছে তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শুরু করছি।

এই বিস্তারিত ভাষণের মধ্যে বর্তমান ত্রিপুরার একটাও বাস্তব অবস্থা নেই। শুধু লেখা রয়েছে। বিশেষ করে ত্রিপুরার প্রত্যন্ত অঞ্চলে যে ধরণের খাদ্যাভাব চলছে তার কথাও রাজ্যপাল প্রদত্ত ভাষণে নেই। আমি কিছুদিন আগে ঘুরে দেখে এসেছি দেউটীল, এ, ডি, সি, এলাকার ছামন্নাছড়া। ফটিকছড়া, রাজকান্দী, পূর্ব মাছলি, কাঞ্চনছড়া প্রভৃতি অঞ্চলের মধ্যে যেমন ফসল হয় না তেমনি কোন ধরনের সুযোগ-সুবিধা নেই। এই ধরণের অবস্থার মধ্যে দিয়ে মানুষের বিক্ষোভ যে কি ধরণের সেটা সেখানকার মানুষ মুখে বলছেন না। ভাষায় প্রকাশ করছে না। দরদ দিয়ে তাদের জন্য চিন্তা করার জন্য কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই বা এখানে কেউ আলোচনাও করেন নাই। রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদ-সূচক প্রস্তাব এবে অনেকেই বলেছেন যে বামফ্রন্ট আমল থেকে এখন অনেক ভাল অবস্থা চলছে বর্তমানে। এই জোট সরকার কি করেছেন ভাল কাজ যেটার কোন বাস্তব ইঙ্গিত আমরা পেলাম না। কৃষিতে অনেক কিছু করেছেন বলেছেন। সার দিয়েছেন, বীজ দিয়েছেন, পাওয়ার টীলার দিয়েছেন প্রভৃতি। কিন্তু বীজগুলি কি দিয়েছেন?

আপনাদের এই জোট-সরকার কি করেছে? আপনারা বলেছেন। এই পিছিয়েপড়া মানুষের জন্য ত্রিপুরার জনগণের জন্য অনেক কিছু করেছেন। এই কথাটার বাস্তব কোন ইঙ্গিত আমরাতো দেখলাম না। আপনারা সব্জী চাষের বীজগুলি দেখেছেন কি? আপনারা কি দেখছেন যে, কুমারঘাট সেক্টর অফিস থেকে যে রিপোর্ট করা হয়েছে। সেখানে এক একটা ফুলকপি নাগপুর এবং কানপুরের মত হয়। এক একটা নিচে খরচা হয় ১ টাকা ৫০ পয়সা আর সেই জায়গায় ২৫টা থেকে ৩০টা কপি এক সঙ্গে করলে পরে ১ কেজি হয় না। যদি সত্যিকারের দরদ আপনাদের থাকে তাহলে চলুন, আমার সঙ্গে কখন যাবেন এবং আপনাদের দেখিয়ে আনতে পারি, আপনাদের সেই কৃষি ডেভালেপমেন্ট ওয়ার্ক। তারপর উপজাতীদের কল্যাণে

একেবারে মুখর। খুব তপশিলীদের কল্যাণ করেছেন। ভালো কথা, তপশিলীদের যদি এত কল্যাণ করে থাকেন, তাহলে স্বদলীয় তপশিলী সমর্থক, কংগ্রেস কর্মীরা নিজেদের মধ্যে আত্মঘাতি আন্দোলনের রাস্তায় নেমে গেলেন কেন, এই জবাব দেবেন কি? ধীরেন্দ্রবাবু বললেন যে, আমাদের কি লজ্জা করে না, তাহলে একটা লজ্জার কথা বলি। গতকালকে এই বিধানসভার ভিতরে চাকুরী দেওয়া সম্পর্কে, এই চাকুরীর ব্যাপারে মন্ত্রী এবং মন্ত্রীসভার মধ্যে দ্বিমত দেখা দেয়। গতকালকে বিধানসভার মধ্যে রেষারেষি হয়, এবং মন্ত্রীর চাকুরী দেওয়ার সিদ্ধান্তের বিরুদ্ধে মন্ত্রীসভা কোর্টে যেতে হয়, তাহলে বলুন এর চেয়ে লজ্জার আর কি আছে? বলুন আপনাদের কর্তব্য, বলুন আপনাদের চরিত্র বলুন এটা আপনাদের কংগ্রেস-এর অংশের ভূষণ। এটা আমাদের কথা নয়। এই ত্রিপুরা রাজ্যে দুর্বল জাতিগোষ্ঠীও সমর্থন করে বলছেন যে হ্যাঁ, ঠিক আছে। আপনারা একটা নজীর দেখান তো যে, স্বাধীনতার ৪২ বৎসর পরও গণতান্ত্রিক ভারতবর্ষের বিধানসভার মধ্যে এই ধরণের মন্ত্রীর সিদ্ধান্তের বিরুদ্ধে মন্ত্রীসভা কোর্টে যেতে হয়েছে।

এরচেয়ে দুঃখের পরিতাপের বিষয় সংসদীয় গণতন্ত্রের মধ্যে কি আছে? আপনাদের এই চরিত্রের উপর নির্ভর করেই জোট সরকার কায়েমের ক্ষেত্রে সচেষ্ট হয়েছেন। আপনারা ভারতবর্ষের গণতন্ত্রকে ধ্বংস করে ত্রিপুরা রাজ্যে স্বশাসিত জেলা পরিষদ নির্বাচনে, পরিষদের ক্ষমতা কেড়ে নিয়েছেন। সেখানে জোর-পূর্বক ক্ষমতা দখল করেছেন। আপনারা তপশীলিদের উন্নতির জন্য অনেক কিছু করেছেন। এই কো-অপারেটিভ জলাশয়গুলি কি করেছেন? তারপর শিক্ষার ক্ষেত্রে আজ পর্যন্ত শিক্ষামন্ত্রী বইপত্র দিয়েছেন কি না? বলবেন দয়া করে। এখন পর্যন্ত পাঠ্যপুস্তক ছাড়া দ্বাদশ শ্রেণী স্কুলের মধ্যে এখন পর্যন্ত পাঠ্য-পুস্তক দেওয়া হয়েছে কি? কতদিন লাগে সেই প্রিন্টিংএ? এইটাই এখন বাস্তব চিত্র। আপনারা তো বলেছেন সত্যতা আমাদের অভাব। আমি বিধানসভার মধ্যে দাঁড়িয়ে দায়িত্ব নিয়ে এই কথাটা বলছি যদি আপনারা আমাকে সঙ্গী করেন, তাহলে আমি দেখে পারি। ইন দি স্পট।

একটি ঘটনা রেশন চাউলের দুর্নীতি সম্পর্কে মাননীয় বিধায়ক রসিকলাল মহোদয় একবার আমার এলাকায় গিয়েছিলেন এবং যখন রেশন সপগুলি পরিদর্শন করতে যান, তখন তিনি আমাকেও সংগে নিয়ে যান। এলাকার বিভিন্ন রেশন সপ পরিদর্শন করে ফিরে এসে, তিনি নিজেই আমার কাছে অকাতরে স্বীকার করলেন যে রেশন সপের চাউল নিয়ে যে দুর্নীতি চলছে, তা বাস্তবে একটা আশ্চার্য্য ব্যাপার কাজেই, এই রাজ্যের মধ্যে বিভিন্ন জায়গাতে যে সমস্ত দুর্নীতি ঘটে চলেছে, সেগুলির সংগে মাননীয় রাজ্য-পালের যে লিখিত ভাষণ তার আকাশ পাতাল বাস্তব নয়। তিনি বলেছেন যে এই রাজ্যের সমস্যা অনেক এবং সেই সমস্যার সমাধান করতে গেলে টাকার প্রয়োজন। তারা বলেছেন টাকার কোন অভাব হবে না, বেশ ভাল কথা, আপনাদের কাজের বহর দেখে সি. পি. এম. আর কোন আন্দোলন করতে পারবে না, দেড় মাস আগে আন্দোলন করার জন্য আমাদের পার্মিশান নেওয়ারও প্রয়োজন হবে না, খুব ভাল কথা। কিন্তু আমি জিজ্ঞাসা করতে চাই যে, গত পূজার আগে আপনাদের স্বদলীয় কন্ট্রাক্টারেরা সরকারী বিল পাওয়ার জন্য

গণ-অবস্থান করলো কেন ? তারা বিভিন্ন সরকারী কাজ করেছে, সেই কাজ করার জন্য তাদের যে পাওনা, সেটা আদায় করার জন্যই তো তাদের এই গণ-অবস্থান। এছাড়া, পূজার চাঁদার জুলুম, এই জুলুমের জন্যই তো সারা রাজ্যের ব্যবসায়ীদের ত্রিপুরা বন্ধ ডাকতে হয়েছিলো এবং সেই বন্ধ সফলও হয়েছিল। এসবই সত্য, আপনারা নিজেরাও তো সেই বন্ধকে সমর্থন করেছিলেন। কাজেই এগুলি কি অত্যাচারের কাহিনী নয়, এই সবই বাস্তব ঘটনা, অথচ এসব রাজ্যপালের ভাষণে নাই। উনি উনার ভাষণে আরও বলেছেন যে ত্রিপুরাতে গণতন্ত্রকে তৃণমূল পর্যন্ত প্রসারিত করতে হবে, যাতে করে ত্রিপুরা রাজ্যের প্রতিটি মানুষ গণ-তান্ত্রিক ধ্যান ধারণায় উদবুদ্ধ হতে পারে। (শ্রীজওহর সাহা—এর মধ্যে দোষের কি আছে ?) এতে দোষের কিছু নাই, কিন্তু আমি জহরবাবুকে জিজ্ঞাস করি, উনি এই পর্যন্ত কয়টা নির্বাচন পেয়েছেন ? (শ্রীজওহর সাহা আপনারা তো প্রার্থী দিতে পারবেন না) তা না হয়, আমরা প্রার্থী দিতে না পারলে আপনাদেরই সুবিধা হবে, বুঝি, কিন্তু নির্বাচন তো এখন পর্যন্ত একটিও করতে পারেননি। ত্রিপুরা রাজ্যের জনগণের জন্য আগামীদিনে কি কাজ করবেন, সেই সম্পর্কে তো রাজ্যপালের ভাষণে কোন কিছুর উল্লেখ নাই, আমরা তো বেশ কিছুদিন হল শুনে আসছি যে পি, ডবলিউ, ডি'র খাতে কোন টাকা পয়সা নেই, তাহলে আগামীদিনের কাজগুলি কি করে হবে। তার উত্তর তো আমরা পাইনি। আর সেজন্যই আমি বলছি, আপনাদের কথার সংগে বাস্তবের কোন মিল নেই। আমি জিজ্ঞাসা করছি, যে আপনাদের আসার পর এখন পর্যন্ত আপনারা কয় হাত নতুন রাস্তা করেছেন বা কয়টা স্কুল বিল্ডিং করেছেন, ত্রিপুরা রাজ্যের মানুষের কল্যাণের জন্য টাকার অঙ্ক ধরেছেন বটে, কিন্তু তার কোনটাই কার্যকরী করেননি। অথচ দুঃখের বিষয় যে আপনারা সেগুলি স্বীকার করবেন না। আজকে বিরোধীদের থেকে আপনাদের ভয় পাওয়ার কোন কারণ নাই, তবুও আজকে আপনারা রাজনৈতিকভাবে প্রতিহিংসা-পরায়ন। এটা শুধু এখানেই সীমাবদ্ধ নয়, আমরা দেখছি বিভিন্ন জায়গাতে যে সমস্ত নোটিফাইড এরিয়া অথরিটিগুলি বিভিন্ন ডেভেলাপমেন্ট ওয়ার্কের দায়িত্বে আছেন, সেখানে যে একজন চেয়ারম্যান এবং একজন ভাইস-চেয়ারম্যান আছে, তাদের মধ্যেও মারামারি হচ্ছে। অর্থাৎ আপনাদের নিজের মধ্যেই দলীয় কোন্দল রয়েছে। এখানেও আমি একটা ঘটনার কথা উল্লেখ করছি, সেটা হল কৈলাশহরে নোটিফায়েড এরিয়া অথরিটির নতুন অফিস খোলা হল, সেই উপলক্ষে যারা বর্তমান এম, এল, এ, রয়েছেন, তাদের নিমন্ত্রণ পর্যন্ত করা হল না, করা হল একজন এ্যাকস্ এম, এল, এ, শ্রীসুবল বিশ্বাসকে। কিন্তু দেখা গেল, সেই সুবল বিশ্বাস নিমন্ত্রিত হয়ে সেখানে গিয়ে তার বিক্ষুব্ধদের হাতে মার খেলেন। কাজেই, দেখা যাচ্ছে যে আপনাদের দলের মধ্যেও বিক্ষুব্ধরা আছেন। আপনাদের এই সমস্ত ঘটনা দেখার জন্যই কি আমরা এখানে আছি ?

আজকে সারা ভারতবর্ষে এবং ত্রিপুরায় ২১/২২ লক্ষ মানুষের যে সমস্যা দেখা দিয়েছে তার দিকে লক্ষ্য রেখে নতুন করে বহিরাগতদেরকে দিয়ে জনসংখ্যা বৃদ্ধি রোধ করতে হবে। আজকে আমরা দেখছি চাকমা শরণার্থীরা আসলে ক্যাম্পে জায়গা হয় কিন্তু ননট্রাইবেল শরণার্থীরা এলে পুনর্বাসন পায়।

যদি গণতন্ত্রের প্রতি শ্রদ্ধা থাকে তা হলে যৌথ কমিটি করে এর তদন্ত করুন। গণতন্ত্রের নাম করে সামান্য ২০/৩০টা টাউট বাটপারের স্বার্থে কাজ করবেন না। আপনারা এই যে মার্কেট উন্নয়নের কথা বলছেন বিগত বামফ্রন্ট সরকার কিছুই করে নাই এটা ঠিক নয়। আমি মাননীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি পাবিয়াছড়ার মার্কেটের জন্য তিন লক্ষ টাকা রাখা হয়েছিল। সাড়ে তিন বছরেও আপনারা এই সামান্য কাজটা করতে পারলেন না। টাকাটা কোথায় গেল। গত বিধানসভায় বলেছেন কিন্তু বাস্তবে কিছুই করেন নাই। আপনারা এখানে লজ্জার কথা বলছেন। কাজেই, আমি বিরোধীদের দ্বারা আনীত সংশোধনী প্রস্তাবগুলিকে সমর্থন করে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার :—** শ্রীফয়জুর রহমান।

**শ্রীফয়জুর রহমান** ( কৃতি ) :— মাননীয় ডিপুটি স্পীকার স্যার, গতকল্য মাননীয় রাজ্যপাল এই হাউসে যে ভাষণ রেখেছেন আমি সেই ভাষণের বিরোধিতা করছি এবং বিরোধী পক্ষ থেকে যে সংশোধনীগুলি আনা হয়েছে আমি সেগুলি সমর্থন করে আমি আমার বক্তব্য শুরু করছি। স্যার, আমরা জানি ত্রিপুরার এই যে জোট সরকার সেটা প্রথমে শুনেছিলাম কংগ্রেস এবং টি, ইউ, জে, এসের সরকার কিন্তু এখন দেখছি এটা চার দলের সরকার। এটা তে আছে টি, এন, ভি, এবং বিশ্ব হিন্দু পরিষদও। কারণ, কিছু দিন পূর্বে ধর্মনগর শহর এবং ত্রিপুরার বিভিন্ন জায়গায় রাম জন্মভূমি নিয়ে যে সাম্প্রদায়িক দাংগা বাধাবোর চেষ্টা হয়েছিল হিন্দু এবং মুসলমানদের মধ্যে সেখানে মন্ত্রী এবং মন্ত্রীদের স্ত্রীরাও জড়িত ছিল। সুধীরবাবুর স্ত্রী বিশ্বহিন্দু পরিষদে যোগ দিয়েছেন।

মাননীয় মুখ্যমন্ত্রী কি অস্বীকার করতে পারবেন শিব বাড়ীতে উনার স্ত্রী যাননি ? তারপরে ধর্মনগরের মাননীয়া মন্ত্রী মহোদয়া বিভা নাথের বাড়ীর নিকটে রাজনগর কলোনীতে সংখ্যালঘু ফিরোজ আলীকে কংগ্রেসী নেতারা খুন করল। কংগ্রেস দলের এক অংশ দিনে কংগ্রেস রাত্রে বি, জে, পি, বা বিশ্বহিন্দু পরিষদ। এই কংগ্রেস নেতারা প্রথমে ফিরোজ আলীর ভাই এর ঘরে আগুন লাগায়। পরে ফিরোজ আলীকে রাস্তায় এনে কাঠের টুকরোর মধ্যে রাম দা দিয়ে কুপিয়ে কুপিয়ে হত্যা করে। মাননীয় মুখ্যমন্ত্রী যখন ধর্মনগর যান তখন ফিরোজ আলীর স্ত্রী নিজে মুখ্যমন্ত্রীকে বলেছে সে নিজে স্বামীকে খুন হতে দেখেছে। অমূল্য দেবনাথ কংগ্রেসী নেতা তাকে খুন করেছে। কিন্তু আজ পর্যন্ত কি খুনীকে গ্রেপ্তার করা হল ? তারপর যুবরাজনগর গাঁওসভায় মাননীয়া মন্ত্রী মহোদয়া শ্রীমতী বিভা নাথ যখন ভাষণ রাখছিলেন তা সম্পূর্ণ বিশ্বহিন্দু পরিষদের পক্ষে। শান্তি সম্প্রীতি নষ্ট করার লক্ষ্যেই সে ভাষণ ছিল তা কি মাননীয়া মন্ত্রী মহোদয়া অস্বীকার করতে পারবেন ? উনার ভাষণ চলাকালীন সময়ের মধ্যেই ২০টি সংখ্যালঘু পরিবারের উপর আক্রমণ হল। মসজিদ ভাংচুর করা হল তা কি মাননীয়া মন্ত্রী

মহোদয়া অস্বীকার করতে পারবেন? বিশেষ করে ধর্মনগর মহকুমায় যে সমস্ত বাড়ী ঘরে আগুন দেওয়া হল, লুটপাট করা হল তারা আজ পর্যান্ত থানায় এসে অভিযোগ দায়ের করতে পারেননি। সংখ্যালঘুরা গ্রাম থেকে আসতে পারছেন না। আমরা বিরোধী দল নেতারা ভেবেছিলাম, শান্তির জন্য সেখানে যাব কিন্তু পুলিশ বা প্রশাসন আমাদের সেখানে যাবার পারমিশান দেয়নি। এই মাননীয় মুখ্যমন্ত্রীর নির্দেশে পুলিশ আমাদের পারমিশান দেয়নি। কিন্তু বিশ্ব হিন্দু পরিষদকে সেখানে মিছিল এবং সম্মেলন করার পারমিশান দেওয়া হল। কিন্তু শান্তি সম্প্রীতি রক্ষার জন্য সমাবেশের পারমিশান এই সরকার দিল না। এই হচ্ছে অবস্থা। ঐ বিশ্ব হিন্দু পরিষদের মিছিলে ধর্মনগরের উল্লেখযোগ্য কংগ্রেসী নেতারা অংশগ্রহণ করেছেন। আমার কাছে সব নাম ধাম আছে। চাইলে দিতে পারি। পল্টু রায় ধর্মনগরের কংগ্রেসের বড় নেতা। যেদিন নূর মিঞা চৌধুরীর উপর আক্রমণ করতে প্রায় ৩০০ লোক তাকে ঘেরাও করল সেখানে পল্টু রায় ছিল নূর মিঞা চৌধুরীর সঙ্গে পল্টু রায়ের ভাল জানা শোনা আছে। সেই পল্টু রায়কে নূর মিঞা কম পক্ষে ২০ বার ডেকে বলেছেন, পল্টু তুমি আমাকে বাঁচাও। কিন্তু এই যে সংখ্যালঘুর উপর আক্রমণ চলল পল্টু রায়ের সামনে, নূর মিঞা ডাকা সত্বেও পল্টু রায় কথা বলা তো দূরের কথা ফিরেও তাকায়নি।

তারপর যে সমস্ত দোকানপাট লুটপাট হয়েছে, বাড়ীঘর আগুন দিয়ে পুড়িয়ে দেওয়া হয়েছে, তাদেরকে এই জোট সরকার আজ পর্যান্ত একটা পয়সা সাহায্য দিচ্ছেন না। এস. ডি. ও, ডি. এম. এমনকি মাননীয় মন্ত্রীদের নিকটও দরখাস্ত দেওয়া হয়েছে। কিন্তু তাদেরকে একটা পয়সা সাহায্য দেওয়া হলো না। যে পরিবারে খুন হয়েছে সে পরিবারের ৪টি সন্তান আজকে অনাহারে, অর্দ্ধাহারে থেকে মৃত্যুর সাথে লড়াই করছে। সে পরিবারটিকে এই জোট সরকার একটা পয়সা সাহায্য করলেন না, একটা চাকুরীও দিলেন না। এই হচ্ছে অবস্থা। আমি, সমরবাবু, এবং সুবোধবাবু সহ ধর্মনগর শহরের এস. ডি. ও'র নিকট ডেপুটেশান দিলাম যে এই অঞ্চলের সংখ্যালঘুরা শহরে আসতে পারছে না। রিক্সা চালকরা শহরে আসতে পারছে না। তাদের জন্য এস. আর. ই. পি, এন. আর. ই. পি'তে কোন কাজ নেই। সেখানে অনাহার শুরু হয়েছে। অবিলম্বে সংখ্যালঘুদের জন্য রেশনের ব্যবস্থা চালু করতে হবে। সংখ্যালঘুরা ভয়ে ধর্মনগর এলাকা ছেড়ে পাথারকান্দি, শিলচর, করিমগঞ্জ-এ গিয়ে আশ্রয় নিয়েছে। যারা আছেন তারাও দিনের বেলায়ই শহরে আসতে ভয় পাচ্ছেন। বামফ্রন্ট শাসনের গত ১০ বছরে এমন পরিস্থিতির উদ্ভব কোন সময়েই হয়নি। বামফ্রন্ট সরকার সংখ্যালঘুদের নিরাপত্তার ব্যবস্থা করেছিলেন। এই জোট সরকারের আমলে আমরা লক্ষ্য করেছি যে সমস্ত বাড়ীঘর ভাংচুর করা হয়েছে যে সমস্ত দোকান পাট লুটপাট করা হয়েছে, যে সমস্ত মসজিদ মাদ্রাসা ভেংগে দেওয়া হয়েছে কুরান শরিফ যা মুসলমানদের অতি পবিত্র ধর্মগ্রন্থ, সেই কুরান শরিফ আগুন দিয়ে পুড়িয়ে দেওয়া হল বি. জে. পি এবং বিশ্বহিন্দুপরিষদ যৌথভাবে এই সমস্ত জঘন্য কাজ করেছে। ১২টি মসজিদ এবং মাদ্রাসা পুড়ানো হয়েছে, এ সম্পর্কে জোট সরকারের মন্ত্রীদের কাছ থেকে কোন

বিবৃতি নেই। পত্রিকাতেও পর্যন্ত তাঁরা কোন বিবৃতি দেননি এই কাজের নিন্দা করে। মাননীয়া মন্ত্রী শ্রীমতীবিভা নাথ বি, জে, পি'র পক্ষে, বিশ্ব হিন্দু পরিষদের পক্ষে গিয়ে সেখানে ভাষণ দেন। স্যার, আমি আপনার মাধ্যমে বলতে চাই যে সমস্ত সংখ্যালঘু ধর্মনগর শহর তথা সারা রাজ্যে বিভিন্ন স্থানে ক্ষতিগ্রস্ত হয়েছে, তাদের বাড়ীঘর পুড়িয়ে দেওয়া হয়েছে, দোকান লুটপাট করা হয়েছে, সম্পত্তি বিনষ্ট করা হয়েছে, ক্ষেত থেকে পাকা ধান কেটে নিয়ে গিয়েছে, তাদেরকে অবিলম্বে সাহায্যের ব্যবস্থা করতে হবে। ওরা কি এই রাজ্যের নাগরিক নয়? কেন সংখ্যালঘুদের প্রতি এই জোট সরকারের এই বিমাতৃসুলভ আচরণ? আমি এই বিধান-সভায় দাঁড়িয়ে সংখ্যালঘুদের দুর্দশার বর্ণনা দিচ্ছি আর মাননীয় মন্ত্রীরা এখানে হাসছেন, ক্রিটিসাইজ করছেন। আজকে সংখ্যালঘুদের জীবন ও সম্পত্তির কোন নিরাপত্তা নেই জোট সরকারের রাজত্বে।

স্যার, আমাকে আর এক মিনিট সময় দিন।

বিশেষ, জলেবাসা ইত্যাদি জায়গায় যখন মসজিদগুলি ভাঙ্গা হলো প্রকাশ্য দিনের বেলায় তারা সবাই কংগ্রেসের দলের লোক। একজন মৌলবী তাঁর বাড়ী ফুলবাড়ীতে সেখানেও তার বাড়ীর সঙ্গের মসজিদ নষ্ট হয়েছে তাই উনাকে কমিটির পক্ষ থেকে জিজ্ঞাসা করা হলো আপনি তো নিশ্চয়ই দেখেছেন কারা মসজিদ নষ্ট করেছে তখন উনি বললেন কি বলব ভাই আমি যা দেখেছি তারা তো সবাই কংগ্রেসের দলের লোক। এই কথা বলার জন্য তাকে ৭ দিন জেলে থাকতে হয়েছে। মৌলবী মুসলিম সমাজের গুরু স্থানীয় লোক, তাকে থানায় নিয়ে অমানবিক অত্যাচার করা হয়েছে কিন্তু এই মসজিদ নষ্ট করার জন্য কেউ গ্রেপ্তার হয়নি।

মিঃ ডেপুটি স্পীকার :— আপনার সময় শেষ হয়ে গেছে।

শ্রীফয়জুর রহমান :—তাই আমার বক্তব্য শেষ করার আগে আমি এই হাউসের কাছে অনুরোধ রাখছি এই সংখ্যালঘু মুসলিম সম্প্রদায়কে রক্ষা করার জন্য সরকার যেন উদ্যোগ নেন এবং যে সমস্ত মসজিদ-গুলি নষ্ট করা হয়েছে সেগুলি যেন ঠিক করে দেওয়া হয়।

মিঃ ডেপুটি স্পীকার :—মাননীয় সদস্য শ্রীগোপালচন্দ্র দাস।

শ্রীগোপালচন্দ্র দাস (শালগড়া) :— মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, গত ২৮শে জানুয়ারী ১৯৯১ইং তারিখ মাননীয় রাজ্যপাল এই হাউসে যে ভাষণ দিয়েছেন এবং এই ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে এই প্রস্তাবে এর সঙ্গে আমি এক মত হতে পারছি না। পাশাপাশি রাজ্যপালের ভাষণের উপর যে সংশোধনী প্রস্তাবগুলি এসেছে আমি সেই সমস্ত সংশোধনী প্রস্তাবের সমর্থনে আমার বক্তব্য রাখছি। মাননীয় উপাধ্যক্ষ মহোদয় আমরা লক্ষ্য করেছি যে, মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণের মধ্য দিয়ে যে সমস্ত বিষয়গুলি এখানে উল্লেখ করেছেন সেই বিষয়গুলির মধ্যে এমন কোন গুরুত্বপূর্ণ বিষয় আছে যেগুলি এই ভাষণের মধ্যে নেই। উনার ভাষণের দ্বিতীয় অনুচ্ছেদে উল্লেখ করেছেন যে, বর্তমানে যে

সংকটাপন্ন পরিস্থিতি চলছে কিসের কারণে এবং এর পেছনে কি কি শক্তি আছে এবং এটার উৎস কোথায়? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে উপসাগরীয় যে যুদ্ধ এটার পেছনে সংকটের মুখে পড়তে হয়েছে। মার্কিন সাম্রাজ্যবাদ যেভাবে ঝাঁপিয়ে পড়েছে তাদের মাতব্বররা সাম্রাজ্যবাদে এখানে উপসাগরীয় অঞ্চলগুলিকে যেখানে বিশ্বের সমস্ত শান্তিকামী মানুষের আবেদন উপেক্ষা করে, শেষ মুহূর্তে যে আবেদন করা হয়েছিল রুশ প্রশাসনের কাছে যে, ইরাকের সাথে আবার শান্তির আলোচনা করা হোক। সমস্ত কিছু উপেক্ষা করে সেখানে যুদ্ধ বাঁধিয়ে দেওয়া হল। সেই সুযোগে আজকে সেখানে যে মরণ যজ্ঞ শুরু হয়েছে, আজকে সেখানে মানব সম্পদ ধ্বংস হচ্ছে, সেখানে প্রাকৃতিক সম্পদ ধ্বংস হচ্ছে, এইটা অত্যন্ত উদ্বেগের কারণ হয়ে দাঁড়িয়েছে। সুতরাং, আজকে যে যুদ্ধ সেটা শুধু উপসাগরে সীমাবদ্ধ থাকবে না। তার প্রভাব আমাদের ভারতবর্ষে এসে পড়বে, অমাদের ত্রিপুরায় এসে পড়বে। স্যার, আমরা লক্ষ্য করছি আজকে সেই জায়গায় আমাদের দেশেও সেই মার্কিন সাম্রাজ্যবাদকে মদত দেওয়ার লোকের অভাব নাই। আমরা লক্ষ্য করেছি, যেখানে সমস্ত জনমতকে উপেক্ষা করে অত্যন্ত দুঃখের ব্যাপার মার্কিন বিমানগুলিকে বোম্বাই থেকে জ্বালানী তেল দেওয়ার সুযোগ করে দেওয়া হচ্ছে। সেখানে আজকে আমরা মার্কিন সাম্রাজ্যবাদের যে ভূমিকা অতীতেও আমরা দেখেছি, ভিয়েতনামের ক্ষেত্রেও আমরা দেখেছি সাম্রাজ্যবাদের প্রভুত্ব সেখানে কিভাবে বিস্তার করে, মানুষের উপর কিভাবে সেখানে অত্যাচার নিয়ে আসে, কিভাবে মানুষকে শোষণের যাঁতাকলে পরিণত করে। আজকে প্রচ্ছন্নে হোক, পরোক্ষে হোক এই ধরণের মদত দেওয়া হয় সেটা ভারতবর্ষের যে জনগণ সেই জনগণের ইচ্ছার বিরুদ্ধে সেই ঘটনা হচ্ছে। স্যার, আমরা লক্ষ্য করছি যুদ্ধের অজুহাত দেখিয়ে একশ্রেণীর অসাধু ব্যবসায়ী, মজুতদার, কালোবাজারীরা সেখানে সৃষ্টি করছে। জিনিসপত্রের দাম অস্বাভাবিক বেড়ে গেছে। সেখানে আজকে নিত্য-প্রয়োজনীয় জিনিস ডাল, তেল, লবণ, চিনি সমস্ত কিছু কালোবাজারে চলে যাচ্ছে। আজকে সেখানে বেশী বেশী দাম নিয়ে মানুষের পকেট কাটা হচ্ছে। মানুষের সম্পদ লুট করা হচ্ছে। আজকে জোট সরকার সেখানে নীরব দর্শকের ভূমিকায়। একটা ব্যবস্থা নিচ্ছে না। স্যার, এই ব্যবসায়ীদের বিরুদ্ধে, কালোবাজারীদের বিরুদ্ধে, মজুতদারদের বিরুদ্ধে কোন ব্যবস্থা নিচ্ছে না। আমরা তাদের কাছে একটা আশাও করতে পারি না। কারণ, সেখানে এই হাউসে মুখ্যমন্ত্রী এর আগে বিধানসভায় বলেছেন যে ত্রিপুরা রাজ্যের ৯০ শতাংশ ব্যবসায়ী সৎ। কাজেই, তিনি যেখানে এই সার্টিফিকেট দিতে পারেন তার কাছে তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়ার প্রত্যাশা করতে পারি না আজকে চিনির দাম বাড়ছে, ডালের দাম বেড়ে গেছে, সরিষার তেলের দাম বেড়ে গেছে। আজকে বাড়িয়ে দেওয়া হয়েছে। কৃত্রিম সংকট তৈরী করে মানুষ মারার কল তৈরী করা হয়েছে। আজকে সেটাকে মদত দিচ্ছে জোট সরকার। স্যার, এই মজুতদার, কালোবাজারীদের সংগে বর্তমান মন্ত্রীসভার সদস্যরা উঠাপড়া করেন। তাদের পকেটে যারা থাকেন তারাই সেখানে মদত দেন। তাদের স্বার্থ সেখানে রয়ে গেছে। সুতরাং, তারা ভয় পান সেই

কালোবাজারীর বিরুদ্ধে ব্যবস্থা নিতে, সেই মজুতদারদের বিরুদ্ধে ব্যবস্থা নিতে। আজকে সেখানে পোষ্য-পুত্র হচ্ছে তারা স্যার, আমরা দেখেছি ইতিমধ্যে সরিষার তেলের দাম ৩৮ টাকা থেকে ৪০ টাকা হয়েছে। অত্যন্ত আশংকাজনক। স্যার, আজকে ফ্রোট সরকার জবাব দিতে পারবেন এর বিরুদ্ধে কি ব্যবস্থা নিয়েছেন? বলতে পারবেন কালোবাজারী ১জন ধরেছে বা ১জন মজুতদার ধরেছে। আজকে তাদের সংগে তারা উঠাপড়া করছে।

আজকে ডালের কেজি ১৩ টাকা ১৪ টাকা হয়েছে, গ্রামাঞ্চলে তো আরও বেশী হয়েছে। লবণের কেজি হয়েছে ৫ টাকা ৬ টাকা। আর কেরোসিনের কথা বলে তো আর লাভ নাই। কেরোসিন নিয়ে এখানে চলছে অভাব সেই সুযোগে কালোবাজারীরা কেনি কোন জায়গায় দশ টাকা পনের টাকা লিটার বিক্রি করছে। আর এদিকে মন্ত্রীর নাকে তেল দিয়ে ঘুমাচ্ছেন। আমি মাননীয় খাদ্য দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে জিজ্ঞাসা করেছিলাম যে কেরোসিন বন্টনের ব্যবস্থা কিভাবে হচ্ছে। এখানে দেখা যাচ্ছে যে গণবন্টন বা রেশনিং ব্যবস্থার উপর জোর না দিয়ে বিশেষ এজেন্টগুলিকে যেমন অশোক পেট্রোলিয়াম এজেন্ট, কিরণ পেট্রোলিয়াম এজেন্টগুলির মাধ্যমে কালোবাজারী বিক্রির ব্যবস্থা করা হয়েছে। মাননীয় মন্ত্রী হয়তো জানেন না সেখানে কিভাবে কি হচ্ছে, আবার হয়তো জানতেও পারেন গোপনে কোন ব্যবস্থা আছে কি না আমার জানা নাই আমি মাননীয় মন্ত্রী মহোদয়কে জিজ্ঞাসা করেছিলাম যে এই যে হাজার হাজার লোকের লাইন পড়েছে তা এখানে কিভাবে তাদের মাধ্যমে বিলি বন্টনের ব্যবস্থা করেছেন, কেন গণবন্টন ব্যবস্থা সেখানে করা হচ্ছে না। তখন মাননীয় মন্ত্রী তার সঠিক জবাব দিতে পারেননি। স্যার, ত্রিপুরা রাজ্যের মানুষের এই দুর্ভাগ্যের জন্য ত্রিপুরার জোট সরকারের কোন মাথা ব্যথা নাই। কারণ, তাদের সঙ্গে কালোবাজারীদের অবাধ যোগসাজশ রয়েছে এমতাবস্থায় ত্রিপুরার জনগণ কার কাছে যাবে প্রতিকারের আশায়। স্যার, এই কালোবাজারীদের বিরুদ্ধে একশান নেওয়ার মত একটা এ্যাক্ট আছে, সেই এ্যাক্টকে ঘুম পাড়িয়ে রাখা হয়েছে, ঐ আইনটাকে সুধীরবাবুরা পকেটে রেখে দিয়েছেন, সঠিক আইন সেখানে প্রয়োগ হচ্ছে না। যার ফলে সারারাজ্যের মানুষের অর্থনীতির উপর এসেছে আক্রমণ। রাজ্যের এই দুর্যোগের সুযোগ নিয়ে রাজ্যে চলেছে অবাধ কালোবাজারী ব্যবস্থা। রেশনের চাউল চিনি কেরোসিন সমস্ত চলে যাচ্ছে কালোবাজারীদের হাতে, সাধারণ মানুষ আজকে তা পাচ্ছে না। এতেই বোঝা যায় যে রেশনের ডিলারদের সঙ্গে সরকারের যোগাযোগ আছে। না হলে কেন কোন ব্যবস্থা নেওয়া হচ্ছে না তাদের বিরুদ্ধে বার বার পত্র পত্রিকায় বিভিন্ন রেশনের দুর্নীতি কথা উঠছে, রেশনের ডিলারদের দুর্নীতির বিরুদ্ধে জনগণ লিখিত অভিযোগ পেশ করছে তবু তার বিরুদ্ধে কোন একশান নেওয়া হচ্ছে না। বরং দেখা যায় সেই ডিলাররা বহাল তবিয়তেই আছে, নিশ্চয়ই ভিতরে ভিতরে তাদের দুই নাম্বারী লাইন রয়েছে যে রাস্তা দিয়ে তারা মন্ত্রীদেরকে খুশী রাখেন, তাহলে দেখা যাচ্ছে আমাদের এই সরকার কালোবাজারীদের সরকার, এই

সরকার আজকে সমস্ত সমাজবিরোধীদের রক্ষা করার সরকার। স্যার, এখানে এই যে রেশন ব্যবস্থার কথা তাতে বিশেষ করে গ্রামাঞ্চলের কথা, দুর্গম উপজাতি এলাকার কথা চিন্তা করুন, সেখানে রেশন পৌঁছে না। শহর থেকে যে সমস্ত ডিলাররা রেশন তুলে তারা রেশন তুলে শহরেই বিক্রি করে দিয়ে চলে যায়।

সেই দুর্গম এলাকায় রেশন পৌঁছে না। যে সমস্ত ডিলার রয়েছে তারা শহর থেকে রেশন তুলে শহরেই বিক্রি করে চলে যায়। আপনি স্যার, আপনার নিজের এলাকায় দেখুন-সেই কুপিলঙের কথা, আঠারমুড়ার দুর্গম অঞ্চলে সেই ছয়ঘরিয়ায় কোন রেশন যায় না। আজকে এই জোট রাজত্বে এই রেশন ব্যবস্থা সম্পূর্ণ ভেঙ্গে পড়েছে।

তারপর স্যার, আরেকটা পয়েন্ট উল্লেখ করে আমি আমার বক্তব্য শেষ করব। এই রাজ্যে ভিজিলেন্স এণ্ড এণ্টি করাপসন বলে একটা দপ্তর আছে। সেটাকে একেবারে নিষ্ক্রিয় করে রাখা হয়েছে। শুধু তাই নয় স্যার, এই দপ্তরকে একেবারে অবলুপ্ত করে দেওয়া হয়েছে। কারণ এই দপ্তর যদি ঠিকমত তদন্ত করে তাহলে এই জোট সরকারের সব মন্ত্রীরাই সেখানে হবেন আসামী এবং তাদের আসামীর কাঠগড়ায় দাঁড়াতে হবে। এই দপ্তর সম্পর্কে মাননীয় রাজ্যপালের ভাষণে একটি কথাও উল্লেখ করা হয় নাই। এই কারণে এই জোট সরকারের মন্ত্রীরা যেভাবে মাননীয় রাজ্যপালকে দিয়ে তাদের সাফাই গাওয়ার যে দলিল এইখানে উপস্থিত করেছেন এইটা ত্রিপুরা রাজ্যের কোন মানুষই সমর্থন করতে পারেন না—কাজেই আমি আশা করব যে, এইখানে মাননীয় রাজ্যপালের ভাষণের উপর আনীত মূল প্রস্তাবের উপর যে সংশোধনী প্রস্তাবগুলি আনা হয়েছে, সেই সংশোধনী প্রস্তাবগুলি সহ এই প্রস্তাব গ্রহণ করা হবে। এই বলে আমি আমার বক্তব্য এখানেই শেষ করছি। ধন্যবাদ।

**মিঃ ডেপুটি স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীব্রজমোহন জমাতিয়া।

**শ্রীব্রজমোহন জমাতিয়া (জোলাইবাড়ী) :—** মিঃ ডেপুটি স্পীকার স্যার, এই হাউসে গতকালকে (২৮.১.৯১ ইং) মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন এই ভাষণকে আমরা কোন মতেই সমর্থন করতে পারি না। কারণ আমাদের উপজাতিরা যেভাবে এখানে বঞ্চিত হচ্ছে—আমি গত ৭ই জানুয়ারী উত্তর ত্রিপুরায় এবং ১৫ তারিখ দক্ষিণ ত্রিপুরায় গেলাম—সেখানে আমি দেখলাম উপজাতিরা শুধু রাস্তায় ইট মারা, আর লাকড়ী বিক্রি করেন—এ ছাড়া আর কিছুই তারা করেন না। কংগ্রেসের ত্রিশ বছরের শাসনকালে তারা নির্যাতিত হয়েছিলেন এবং পরে বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসে তাদের একবেলা খাবার ব্যবস্থা করে দিয়েছিলেন। কিন্তু এখন এই জোট সরকারের আমলে আবার দেখা যাচ্ছে তারা বঞ্চিত হচ্ছেন। বামফ্রন্ট সরকার তাদের একবেলা খাওয়ার যে ব্যবস্থা করেছিলেন জোট সরকার সেটা তুলে দিয়েছেন।

স্যার, জাতি-উপজাতির একটা সর্ত আছে। সেই ১৯৫২ সালে যখন গোবিন্দ বল্লভ পন্থ ঘোষণা করলেন যে, ত্রিপুরা রাজ্যে কোন রিফিউজি দেওয়া হবে না। কিন্তু কংগ্রেস সেটা মানে নাই, তারা আরো ঢুকাইয়া দিয়েছে। এই ত্রিপুরায় তখন উপজাতিদের একজন রাজা ছিলেন—এই দালানেই

তিনি দরবার করতেন। লেখাপড়া জানা উপজাতি ছাত্ররা অনশন করেছেন তাদের দাবী মানার জন্য, কিন্তু তাদের দাবী মানা হলো না। কিন্তু আপনারা তাদের দাবী মানতে পারেন না। লজ্জা হয় না আপনাদের। একটা জাতিকে ধ্বংস করে আরেকটা জাতি উন্নত হবে এইরূপ নজীর ইতিহাসে কোথাও নেই। আজকে আমরা দেখছি যে, উপজাতিদের স্কুল হোস্টেল রয়েছে—সেখানে উপজাতি ছাত্রছাত্রীরা নয় মাস যায়, ছয় মাস যায় কিন্তু তারা কোন স্টাইপেণ্ড পায় না। দক্ষিণ ত্রিপুরার হরিণাতে একটি রেসিডেন্সিয়েল স্কুল রয়েছে। সেখানে হোস্টেলে কোন ছাত্র আসতে পারেন না যদি না সেখানকার কংগ্রেসের ছেলেদের কথা তারা না শুনে। সেদিন সেখানে মারপিট হয়েছে—ফলে তারা চলে গেছে কোন পরীক্ষা হয়নি। তারপর সেই শিলাছড়ি, করবা সেখানে বামফ্রন্টের আমলে অনেক স্কুলের জন্য ভিত্তি প্রস্তর স্থাপন করা হয়েছিল কিন্তু এখনো সেগুলি হয়নি। সেখানে এখন জঙ্গল হয়ে গেছে। এখানে আমাদের চেয়ারম্যান রয়েছেন, দিবাচন্দ্র রাংখল রয়েছেন এবং কংগ্রেসের আরো দুইজন সদস্য রয়েছেন তাদের জিজ্ঞাসা করতে পারেন। কাজেই এই সব কথা মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ না থাকায় আমি মাননীয় রাজ্যপালের ভাষণ সমর্থন করতে পারি না।

মনুতে কতগুলি আসামীকে ধরতে গিয়ে মেয়েদের ধরা হয়েছে। আপনারা দেখেন ? সাব্দাম হদসেনের এখানে মেয়েছেলেদের আটক করে রাখা হয়েছে। আপনারা জানেন ? নারীদের সমান অধিকার। আপনারা মনু আউট পোস্টে সমস্ত ট্রাইবেল উপজাতি ছেলেদের নাম দেওয়া হয়েছে, ফলে তারা এখন বাড়ী-ঘরে থাকতে পারছেন না। কংগ্রেস (আই) এ, ডি, সি দখল করার জন্য এগুলি করছে, আপনারা বুঝেছেন ? কংগ্রেস (আই) দখল করবে। আর আমাদের সমস্ত নাতি-নাতনিদের কত টাকা আপনারা দিয়েছেন ? আমি সব টাকা দেব। আমি সব টাকা আপনাদের ফেরৎ দেব। এম. এল. এ-মন্ত্রীদের দাসত্ব থেকে ওদের মুক্ত করব। টাকার লোভ দেখাবেন না। রবীন্দ্রবাবু মন্ত্রী জায়গা কিনেছেন। ভগবান ঠাকুরের মাঠে জায়গা কিনেছেন, বনমালীপুরে। এই ভাবে টাকার লোভে জাতিকে ধ্বংস করবেন না।

**শ্রীরবীন্দ্র দেববর্মা** (রাষ্ট্রমন্ত্রী) :— পয়েন্ট অব্ অর্ডার স্যার, এখানে উনি যে ভুল তথ্য দিয়েছেন যে, আমি নাকি বনমালীপুরে ভগবান ঠাকুরের কাছে বাড়ী কিনেছি, এটা উনাকে প্রমাণ করতে হবে। আপনাকে প্রমাণ করতে হবে ব্রজমোহনবাবু অযথা বললে হবে না।

**শ্রীব্রজমোহন জমাতিয়া :—** আপনারা নিজেদের এইভাবে ধ্বংস করবেন না। আপনারা জানেন বাংলাদেশের প্রেসিডেন্টের শিক্ষা দেবে জনগণ। এই টাকার লোভ দেখাবেন না। সময় আছে, দিন আছে, জাতি রক্ষার জন্য চলে আসুন ? আর কি বলব ? আর কিছু বলার নাই। এই কারণে আমি রাজ্যপালের ভাষণটা সমর্থন করতে পারিনা।

**মিঃ ডেপুটি স্পীকার :—** মাননীয় রাষ্ট্রমন্ত্রী শ্রীরবীন্দ্র দেববর্মা মহোদয়।

**শ্রীরবীন্দ্র দেববর্মা** (রাষ্ট্রমন্ত্রী) :— মিঃ ডেপুটি স্পীকার স্যার, গতকাল এখানে ত্রিপুরা রাজ্যের

# DISCUSSION ON THE MOTION OF THANKS ON THE GOVERNOR'S ADDRESS

মহামান্য রাজ্যপাল যে ভাষণ এখানে দিয়েছেন তার সমর্থন জানিয়ে এবং মাননীয় সদস্য শ্রীধীরেন্দ্র দেবনাথ মহোদয় যে ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন তাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শুরু করছি। সেই সংগে বিরোধী পক্ষের সদস্যরা যে সমস্ত সংশোধনী প্রস্তাব এনেছেন তার বিরোধিতা করে আমি আমার বক্তব্য শুরু করছি।

মাননীয় ডেপুটি স্পীকার স্যার, ত্রিপুরা রাজ্যে অর্থনৈতিক সীমাবদ্ধতার মধ্য দিয়ে এবং কেন্দ্রীয় সরকারের রাজনৈতিক অস্থিরতা পরিস্থিতি সারা বিশ্বের একটা আতংকের মধ্য দিয়ে যেটা চলছে। এই পরিস্থিতিতে রাজ্যপাল ত্রিপুরা রাজ্যের উন্নতির স্বার্থে গতকাল যে ভাষণ এখানে দিয়েছেন সেটার মধ্যে সারা ত্রিপুরা রাজ্যের জাতি-উপজাতি সকলের স্বার্থে এবং উন্নতির বিকাশ যদি এখানে পরিস্ফুটিত হয়েছে। তার জন্যই এটাকে সমর্থন করে এবং বিরোধী পক্ষ থেকে এখানে যেসমস্ত সংশোধনী এনেছেন উনারা যদি রাজ্যপালের ভাষণটাকে ভালো করে পড়তেন তাহলে অবশ্য মনে হয় এইগুলি উনাদের দৃষ্টিতে আসত। যে সমস্ত বক্তব্যের মধ্যে উল্লেখ করেছেন এই সমস্ত প্রতিটি পয়েন্ট এখানে রাজ্যপাল উল্লেখ করেছেন এমন একটি পয়েন্ট আমি দেখলাম না যারা এখানে এনেছেন যেটা রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। কিন্তু এখানে শুধু উল্লেখ করেছেন, নেই নেই বলে উনারা চলে গেছেন। প্রথমতই আমি বলব যে এখানে উল্লেখ করেছেন রাজ্যপাল ত্রিপুরা রাজ্যের আইন শৃঙ্খলা পরিস্থিতি নিয়ে বামফ্রন্টের তুলনায় শতগুণে উন্নতি হয়েছে। ত্রিপুরা রাজ্যে জাতি-উপজাতির বিভেদ ছিল, অস্থিরতা ছিল, উপজাতি অধ্যুষিত এলাকাতে অউপজাতিদের নিরাপত্তা ছিল না। অউপজাতিদের এলাকাতে উপজাতিদের নিরাপত্তা ছিল না। যেটা গতকাল মাননীয় মুখ্যমন্ত্রী উল্লেখ করেছেন। বিগত দিনে যে অবস্থা ছিল, আজকে বিভিন্ন অনুষ্ঠানের মধ্য দিয়ে, বিভিন্ন জায়গায় উপজাতি ও অউপজাতির মিশ্রণ আমরা দেখেছি। আইন-শৃঙ্খলার উন্নতি হয়েছে বলে এটা সম্ভব হয়েছে। তাই আমি এখানে গতকাল বিরোধী দল নেতা খুব চিৎকার করে কেঁপে উনি বলেছেন এই সমস্ত কথা বলার জন্য এখানে নয়। উনার সর্বদা উপজাতিদের দরদের কথা বলেছেন। আজকে এখানে যে সমস্ত বেশীর ভাগ সদস্য এখানে উল্লেখ করেছেন উপজাতিদের বক্তব্য নিয়ে, সংখ্যালঘু-দের বক্তব্য উনারা উল্লেখ করেছেন। আন্তরিকতা স্যার, একটুও নেই। ওরা শুধু রাজনীতির উদ্দেশ্য ব্যবহার করতে চায়। ব্রজমোহনবাবু সত্য কথা একটু উল্লেখ করেছেন, আমি ধন্যবাদ জানাব। আজ থেকে ১৯৫১ সালে গোবিন্দ বল্লভ পন্থ যখন ত্রিপুরা রাজ্যে এসেছিলেন। বলেছিলেন হেলিকপ্টার দিয়ে ঘুরে ত্রিপুরা রাজ্যে আর বহিরাগতদের জায়গা দেওয়া সম্ভব নয়। আজকে আমি ব্রজমোহন বাবুকে উল্টো প্রশ্ন করব। আপনি যে দলের এখন প্রতিনিধিত্ব করছেন, সেই দিন আপনার মনে আছে কি, ধর্মনগর থেকে সেই নৃপেনবাবু পায়ে হেঁটে দুর্গাবাড়ীতে অনশন করেছিলেন। কিসের দাবীতে, উপজাতি স্ব-শাসিত জেলা পরিষদের দাবীতে নাকি ইনার লাইন পারমিটের দাবীতে। পুনর্বাসন চাই, উদ্বাস্তদের পুনর্বাসন চাই, এই দাবীর জন্য সেইদিন দুর্গাবাড়ীতে উনি অনশনে বসেছিলেন। আর তখন আপনাদের শ্লোগান কি ছিল? আপনাদের সেই ১৯৫১ সালের প্রথম লোকসভা নির্বাচনের ইস্তাহারের মধ্যে আপনারা উল্লেখ করেছেন ৪নং। আপনাদের ইস্তাহারে লেখেছেন ৪নং। কি লেখেছেন, কৃষক তুমি দখল কর, চাষ কর। আর আজকে

উপজাতিদের দাবী দেখিয়ে এখানে বলেছেন বহিরাগতদের পেছনে উস্কে দেওয়ার জন্য। আমি জানি আমি এই কথার জন্য বলতে চাই না যে বহিরাগতদের এখানে আশ্রয় দিতে হবে। যারা ব্যাপক হারে বাহিরে থেকে আসছে। কিন্তু কারা দিয়েছে, আপনারা দিয়েছেন। আমার বাড়ীর কাছে নৃপেন্দ্রনগর কলোনী বসে আছে। সেই কলোনীতে নৃপেন্দ্র চক্রবর্তীর নামে কে দিয়েছে ? কে করেছিলেন এই কলোনী। আজকে যদি এই কথা বলতে হয়। আজকে যদি শচীন্দ্রবাবু করে থাকেন। আর শুধু এখানে আপনাদের ত্রিপুরা রাজ্যে নতুন করে ফাটল ধরানোর জন্য আপনারা নতুনভাবে শুড়শুড়ি দিচ্ছেন।

**শ্রীমাখনলাল চক্রবর্তী** (কল্যাণপুর) :— স্যার, উনি বলছেন নৃপেন্দ্রনগর কলোনীর, এটা তো শচীন্দ্রনগর কলোনী।

**শ্রীরবীন্দ্র দেববর্মা** (রাষ্ট্রমন্ত্রী) :— স্যার, উনার জানা নেই নৃপেন্দ্রনগর কলোনীর সঙ্গে শচীন্দ্রনগর কলোনী দু'টাই আছে। উনার সেটা জানা নেই। তার জন্য এখানে বলতে হচ্ছে যে রাজ্যপালের ভাষণে যে কথা উল্লেখ করেছেন, যে ত্রিপুরা রাজ্যের আইন-শৃংখলা অত্যন্ত প্রশংসনীয়।

রাজ্যপালের ভাষণে ত্রিপুরা রাজ্যের আইন-শৃংখলা সম্পর্কে যে কথার উল্লেখ আছে, সেটা এই সরকার নির্বাচনের সময়ে নির্বাচকদের যে প্রতিশ্রুতি দিয়ে এসেছিলেন, সেটা কার্যকরী করার জন্য যথাসাধ্য চেষ্টা চালিয়ে যাচ্ছেন। রাজ্যপালের ভাষণের বিরোধিতা করতে গিয়ে বিরোধী দলের অনেক সদস্য অভিযোগ করেছেন যে ত্রিপুরা রাজ্যে বিভিন্ন জায়গা থেকে বিশেষ করে এ, ডি, সি এলাকা থেকে বিদ্যুতের লাইন তুলে নেওয়া হচ্ছে বা সেগুলিকে আর সম্প্রসারিত করা হচ্ছে না। এই বিদ্যুৎ সম্পর্কে আমি বলব যে ত্রিপুরা রাজ্যে এখন পর্যন্ত আমরা ব্যাপকহারে বিদ্যুৎ ব্যবস্থার উন্নতি করতে পেরেছি, কিন্তু এটা বলব যে বামফ্রন্টের আমলে এই রাজ্যে বিদ্যুতের যে অবস্থা ছিল, তার থেকে আমরা ইতিমধ্যে অনেক বেশী উন্নতি করেছি এবং এই ব্যবস্থার আরও উন্নতি করার জন্য আমাদের প্রচেষ্টা চালিয়ে যাচ্ছি। তারা আরও অভিযোগ করেছেন যে বিদ্যুতের কিছু খুঁটি উঠিয়ে নিয়ে যাওয়া হচ্ছে এবং বিদ্যুৎ দপ্তর কোন কাজই করছে না। তাদের এই অভিযোগ আদৌ ঠিক না, কারণ, তারা যদি রাজ্যপালের ভাষণ মনযোগ দিয়ে পড়তেন, তাহলে দেখতে পারতেন যে সেই ভাষণে এই দপ্তরের সম্পর্কে বিশেষ ভাবে কিছু উল্লেখ রয়েছে। আমি বলব বামফ্রন্টের আমলে যেখানে এই রাজ্যে বিদ্যুতের উৎপাদন ছিল মাত্র ১৮ মেগাওয়াট, সেখানে ১৯৯১ সালে এসে সেই বিদ্যুতের উৎপাদন দাঁড়িয়েছে সাড়ে বিয়াল্লিশ মেগাওয়াট এবং ১৯৯২ সালের ভিতর আমাদের এই রাজ্যের বিদ্যুৎ উৎপাদন বেড়ে দাঁড়াবে ১২৮'৫ মেগাওয়াট, এটা আমরা আশা করছি। এছাড়া আগামী দিনের জন্য আমাদের যে প্রস্তাব রয়েছে, সেগুলি হল ৭৫ মেগাওয়াট এবং ৫০০ মেগাওয়াটের। তারপর, মাননীয় সদস্য সমর বাবু বলেছেন যে তার এলাকার কোন গ্রাম থেকে নাকি বিদ্যুতের খুঁটি উঠিয়ে নিয়ে যাওয়া হচ্ছে। আমি বলব যে কোন এলাকা থেকে যদি কোন বিদ্যুতের খুঁটি কেউ উঠিয়ে নিয়ে যায়, তাহলে সেই খুঁটি রক্ষার জন্য প্রতিটি খুঁটির পাশে কি একজন করে পুলিশ পোস্টিং দেওয়া সম্ভব ? এটা সম্ভব নয়। সেখানে যে সব

জনপ্রতিনিধি রয়েছেন তাদের যদি এই বিষয়টা জানা থাকে, তাহলে তারা সেটা সরকারকে জানাতে পারেন, কেন না, জনপ্রতিনিধি হিসাবে এটা তাদেরও দায়িত্ব এবং সরকার তাদের কাছ থেকে সেই রকম অভিযোগ জানতে পারলে অবশ্যই প্রয়োজনীয় ব্যবস্থা নেবেন। আশা করি জনপ্রতিনিধিগণ তাদের সেই দায়িত্ব পালন করবেন। এভাবে যদি কোন সরকারী মালামাল চুরি হয়ে যায় বা খোয়া যায়, তাতে শুধু সরকারেরই ক্ষতি হবে না, সারা ত্রিপুরা রাজ্যের মানুষেরই ক্ষতি হবে। এরপর মাননীয় সদস্য বিধুভূষণ বাবু সমবায়ের ঋণ সম্পর্কে অনেক কথা বলেছেন, আমি জানাচ্ছি যে বিধুভূষণ বাবু বামফ্রন্টের আমলে সমবায় থেকে যে ঋণ নিয়েছেন, সেই ঋণ তিনি এখনও শোধ করেননি। তাই, সমবায় পঙ্গু হয়েছে বলে যে কথা উনারা বলছেন, তার জন্য তারাই দায়ী, কেন না তাদের আমলে সমবায় থেকে যে পরিমাণ ঋণ নেওয়া হয়েছে, সেই পরিমাণ ঋণ এখন পর্যন্ত কেউ শোধ করেননি। সমবায় থেকে ঋণ নিতে গেলে, সেই ঋণ শোধ করতে হয়, এটা হল সমবায়ের নিয়ম নীতি, কিন্তু তারা সেই নিয়ম নীতি মানেননি, তারা যে নীতিটা মেনেছেন, সেটা হল সমবায় থেকে ঋণ নাও, সেই ঋণ শোধ করো না। কাজেই, তারা এই নীতি মেনে তাদের আমলেই এই সমবায় ব্যবস্থাটাকে পঙ্গু করে দিয়ে গেছেন, তার জন্য দায়ী তারাই, আমরা নয়। তাদের আমলে সমবায়ের যে উন্নতি হওয়ার কথা ছিল, সেই উন্নতি আদৌ হয়নি। কিন্তু আজকে আমরা আইনের মাধ্যমে সমবায়কে পরিচালনা করে, তার সুফল আপামর জনসাধারণের কাছে পৌঁছে দেওয়ার চেষ্টা করছি। তারপরে অভিযোগ করেছেন যে রাজ্যপালের ভাষণে কৃষকদের ঋণ মকুবের কোন উল্লেখ নাই। কৃষকদের ১০ হাজার টাকা পর্যন্ত ঋণ মকুবের যে আইনটা রচনা করেছেন, সেটা করেছেন কেন্দ্রীয় সরকার, আমাদের রাজ্য সরকার নয়। সেই আইনে কেন্দ্রীয় সরকার বলেছেন যেসব কৃষক আনওয়ারী সীস্টেমে ঋণ নিয়েছেন, তাদের ১০ হাজার টাকা পর্যন্ত ঋণ মকুব হবে। কিন্তু আমাদের ত্রিপুরা রাজ্যে এই আনওয়ারী সীস্টেমে কৃষকদের ঋণ দেওয়া হয়নি তা সত্ত্বেও আমরা কেন্দ্রীয় সরকারের সংগে যোগাযোগ করেছি যে এই রাজ্যের কৃষকদেরও ১০ হাজার টাকা পর্যন্ত ঋণ মকুব করতে হবে এবং সেজন্য কেন্দ্রীয় সরকারে যিনি বর্তমান অর্থমন্ত্রী, যশবন্ত সিন্‌হা যিনি ভি, পি, সিং এর আমলে বিরোধী দলের আমন্ত্রণ পেয়ে ত্রিপুরা রাজ্যে এসেছিলেন, আমাদের এই সরকারকে ভেঙ্গে দেওয়ার জন্য তাঁর কাছে আবেদন জানিয়েছি। তিনি ত্রিপুরা রাজ্যের বিশেষ অবস্থার কথা চিন্তা করে তাতে রাজী হয়েছেন এবং রাজ্য সরকারকে সেজন্য প্রয়োজনীয় সার্টিফিকেট দেওয়ার জন্য অনুরোধ করেছেন এবং আমরা কৃষকদের সার্টিফিকেট দিয়ে দিচ্ছি, কাজেই আশা করা যায়, এই রাজ্যের কৃষক যারা ১০ হাজার টাকার ঋণ নিয়েছেন তাদের সেই ঋণ মকুব হয়ে যাবে।

স্যার, এখানে উনারা বলছেন যে বিশেষ করে মাননীয় সদস্য ফয়জুর রহমান বলছেন যে রাম বাবরি মসজিদ চায় দলের জোট সরকার। তাহলে হিন্দু পরিষদ আর রামের সংগে যুদ্ধটা কে লাগিয়েছিল? প্রাক্তন প্রধানমন্ত্রী ভি. পি. সিং এর আমলে দিল্লীতে যে চীফ মিনিষ্টারের কনফারেন্স হয়েছিল সেই

কনফারেন্সে আমি উপস্থিত ছিলাম তিনি বলেছিলেন ত্রিপুরাতে কোন গণ্ডগোল নেই, কোন খবর নেই। পশ্চিম বাংলার কো-অপারেটিভ মন্ত্রী আমাদের মুখ্যমন্ত্রীকে বলেছেন তিনি ভাল লোক এবং ত্রিপুরাতে পশ্চিম বংগের মত হৈ চৈ নেই। আরেকটা কথা এখানে বলা হয়েছে যে বিদ্যুৎ নাই। সারা ত্রিপুরা রাজ্যে পূর্বতন কংগ্রেস আমলে ছিল ২০ পার্সেন্ট বিদ্যুত সম্প্রসারণ এবং এর পরে বামফ্রন্টের আমলে সেটা বেড়ে হয়েছিল ৪০ পার্সেন্ট। আর আমাদের আমলে সাড়ে তিন বছরে সেটা হয়েছে ৪০ থেকে ৬০ পার্সেন্ট। ১৯৯১-৯২ সালে আরও সাত হাজার পাঁচশো সার্ভিস কানেকশান দেবার আশা করছি। আমাদের পরিকল্পনা রয়েছে। আরেকটা কথা এখানে বলা হয়েছে যে আমাদের আমলে নাকি কিছু পরিবার মিজোরাম এবং আসামে গিয়েছে। এটা অসত্য তথ্য এখানে পরিবেশন করা হচ্ছে। বরং বামফ্রন্ট সরকারের আমলে বহু উপজাতি পরিবার আসাম ও মিজোরামে গিয়েছিল। আমাদের আমলে আমরা দেখছি আসাম থেকে কিছু পরিবার এখানে ধর্মনগরে এসে বসবাস করে গেছে। ত্রিপুরাতে শান্তি আছে বলে। আরেকটা কথা এখানে বলা হয়েছে যে অর্ধাহারে, অনাহারে নাকি লোক এখানে আছে। সেই রাইস্যাবাড়ী এলাকার বোয়ালখালীতে ২০০/৩০০ বাড়ী আমি নাকি পুড়িয়ে দিয়েছি। পত্রিকায় লেখা হয়েছে। আমার উপস্থিতিতে পুড়িয়ে দেওয়া হয়েছে। কে গিয়েছেন? সমরবাবু গিয়েছেন। স্যার, যাদের বাড়ী ঘর পুড়েছে তারা সবাই উপজাতি যুব সমিতির সমর্থক। কাজেই কোন দুঃখে আমি নিজের নাক কাটব?

**শ্রীসমর চৌধুরী** (ধনপুর) :—পয়েন্ট অব অর্ডার স্যার, এটা ঠিক নয়। অনেক বাড়ী পুড়েছে তার মধ্যে সি পি আই (এম)-এর সংখ্যাও প্রচুর।

**শ্রীরবীন্দ্র দেববর্মা** (রাষ্ট্রমন্ত্রী) :— স্যার, আমি বলছি। প্রচুর নয়। আমি অস্বীকার করব না, ৪টি সি পি আই (এম) এর সমর্থকদের বাড়ী পুড়েছে। ওদের ঘর যুব সমিতির ঘরের সঙ্গে লাগোয়া। কাজেই যুব সমিতির ঘর যারা পুড়িয়ে দিয়েছে সঙ্গে তাদের ৪টি পরিবারের ঘরও পুড়ে গেছে। স্যার, এই ভাবে ওরা জঙ্গলের রাজত্ব কায়েম করতে চাইছেন। স্যার, এখানে তাদের সব বক্তাদের মুখেই ট্রাইবেল ছাড়া কথা নেই, ও বি সি ছাড়া কথা নেই।

**শ্রীসমর চৌধুরী** :— এতে আমরা গৌরব বোধ করছি।

**শ্রীরবীন্দ্র দেববর্মা** (রাষ্ট্রমন্ত্রী) :— স্যার, আবার যদি উনারা কখন ক্ষমতায় আসেন তখন শোনা যাবে, উনাদেরতো সারা রাজ্য দেখতে হয়। কাজেই ও. বি. সি কি, ট্রাইবেল কি। স্যার, বামফ্রন্ট সরকার যখন প্রথম প্রতিষ্ঠিত হয় তখন বীরেন দত্ত জানুয়ারী মাসের ৫ তারিখ ১৯৭৮ সালে মটরস্ট্যাণ্ডে বলেছিলেন, পত্রিকায় বেরিয়েছিল, আমার কাছে পেপার কাটিং আছে, ৬ষ্ঠ তপশীল যুব সমিতি চাইছে।

## DISCUSSION ON THE MOTION OF THANKS ON THE GOVERNOR'S ADDRESS

**শ্রীসমর চৌধুরী :—** পয়েন্ট অব অর্ডার, সম্পূর্ণ মিথ্যা।

**শ্রীরবীন্দ্র দেববর্মা** (রাষ্ট্রমন্ত্রী) :— এটা আমার কথা নয়। আমার কাছে পেপার কাটিং আছে। একথা উনারাই বলেছিলেন। সমরবাবু ৫ নাম্বারে রেখেছেন, ১৯৭১ সালের পর যারা ডিস্ট্রিকট কাউন্সিল এলাকায় লোকসভায় নাম নথিভুক্ত হয়েছে তাদেরকে বের করে দেওয়া হউক। স্যার, আমি তাঁদের জিজ্ঞাসা করতে চাই, আপনারাতো ১৯৭৮ সালে ক্ষমতায় এসেছিলেন, তখন কেন করলেন না ? ৭ম তপশীল তো আপনাদের সময়ে ছিল তখন কেন করলেন না ?

**শ্রীসমর চৌধুরী :—** পয়েন্ট অব অর্ডার স্যার, বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর ১৯৭১ সালের ভোটার লিস্টে জনগণের যে নাম আছে তারপর আর নতুন করে কোন এলটমেন্ট দেওয়া হয়নি।

**শ্রীরবীন্দ্র দেববর্মা** (রাষ্ট্রমন্ত্রী :— স্যার, আমার স্পষ্ট মনে আছে, বাদল বাবু আজকে এখানে নেই। তিনি কৃষিমন্ত্রী হিসাবে শান্তিরবাজারে এক জনসমাবেশে বলেছিলেন, কক্‌বরক এবং বাংলায়ও তা প্রচার করা হয়েছিল। টেপ খুলে দেখলে দেখতে পাবেন, শান্তিরবাজারে জনসমাবেশে বলেছিলেন, ৭১ সালের পরে যারা এসেছে তাদেরকেও পুর্নবসতি দেওয়া হবে। এইত আপনাদের নীতি। এক মুখে দুই কথা বলা।

আমি প্রমাণ দিয়ে বলেছি। আপনাদের তৎকালীন মন্ত্রী শান্তিরবাজারে এই কথা বলেছেন। একজন কৃষিমন্ত্রী বলেছিলেন বলেই রেডিওতে এটা প্রচার করা হয়েছিল। স্যার, উনারা সারা ত্রিপুরা রাজ্যে একটা বিশৃংখলা সৃষ্টি করার জন্য প্রচেষ্টা চালিয়ে যাচ্ছেন! আজকে উনারা খুব উপজাতি-দরদী কথা বলতে শুরু করেছেন। দশরথ বাবু উপজাতি ছিলেন। তিনি ট্রাইবেল ওয়েলফেয়ার ডিপার্টমেন্টের মিনিস্টার ছিলেন, শিক্ষা দপ্তরও তাঁর হাতে ছিল। কই স্টাইপেণ্ড ১৫০ টাকা থেকে ২০০ টাকা করতে পারলেন না। স্টাইপেণ্ডের হার ২০০ টাকা করার জন্য টি. এস. এফ সহ আমি উনার দরজায় ধর্ণা দিয়েছিলাম। উনি এক কথায় আমাদের দাবী নস্যাৎ করে দিয়েছিলেন। বলেছিলেন— করা হবে না। এই জোট সরকার আসার পর উপজাতি কল্যাণ মন্ত্রী প্রতিশ্রুতি দিয়েছিলেন যে আমরা স্টাইপেণ্ডের হার বাড়িয়ে দেব। তখন দশরথ বাবু বলেছিলেন আন্দাজী কথা বলবেন না, আপনারা স্টাইপেণ্ডের হার বাড়াতে পারবেন না। কিন্তু এই সরকার দেখিয়ে দিয়েছে স্টাইপেণ্ডের হার বাড়িয়ে। আজকে ছাত্রছাত্রীরা ৩০০ টাকা পর্যন্ত স্টাইপেণ্ড পাচ্ছে। উপজাতি ছেলেমেয়েরা শিলং-এ গিয়ে পড়াশুনা করলে মিশনারীজ হয় বলে আপনারা কটাক্ষ করেছেন। এই সরকার শুধু শিলং-এ নয়, উপজাতিরা যদি সারা ভারতবর্ষে তথা ভারতের বাইরেও পড়াশুনা করতে চায় তাহলেও এই সরকার তাদেরকে সাধ্যমত সাহায্য করে যাবেন।

**শ্রীবিদ্যাচন্দ্র দেববর্মা** (আসারামবাড়ী) :— পয়েন্ট অব অর্ডার স্যার, মাননীয় মন্ত্রী রবীন্দ্র বাবু এমন কোন প্রমাণ দিতে পারলেন না, এমনকি একটা টুকরা কাগজও পর্যন্ত তাঁর কাছে নেই। টেপ

রেকর্ডও নাই যার ভিত্তিতে তিনি এই কথা বলেছেন।

**মিঃ ডেপুটি স্পীকার :—**মাননীয় সদস্য এটা পয়েন্ট অব অর্ডার হয় না।

**শ্রীরবীন্দ্র দেববর্মা (রাষ্ট্রমন্ত্রী) :—**স্যার, আমিতো প্রমাণ দিয়েছি। উনারা ছাত্রদেরকে জিজ্ঞেস করলেইতো প্রমাণ পাবেন। উনারা পুনর্বাসন দিয়েছিলেন ৮ হাজার টাকা। আর এখন সেই হার বাড়িয়ে আমরা ২৫ হাজার টাকা করেছি। আর আপনাদের আমলে পুনর্বাসন এর যে সংখ্যা সেটা কোন দিন শেষ হবে না। উনারা যখন সরকারে ছিলেন তখনও বলেছেন পুনর্বাসনের সংখ্যা ২০ হাজার এই জোট সরকার ক্ষমতায় আসার পরেও বলছেন ২০ হাজার, উনারা যখন সরকার থেকে চলে গেছেন তখনও বলেছেন ২০ হাজার। এই ধরণের রাজনীতি আমরা বন্ধ করতে চাই। পুনর্বাসন দিলে তারা যাতে স্থায়ীভাবে বাস করতে পারে তারজন্য সরকার তার আর্থিক সীমাবদ্ধতার মধ্যেও টাকার অংক ৮ হাজার থেকে বাড়িয়ে ২৫ হাজার করেছেন। এটা আপনারা নিশ্চয়ই জানেন। এবং এটা স্পষ্ট করে মাননীয় রাজ্যপালের অভিভাষণে বলা আছে। তারপর ও, বি, সি'র কথা এখানে উল্লেখ করেছেন। ও, বি, সি'র প্রতি এই জোট সরকারের আন্তরিকতা আছে। সেই আন্তরিকতা নিয়েই তাদের দাবীদাওয়াগুলি সঠিক ভাবে পূরণ করা যায় তার জন্য সরকার একটা কমিটি গঠন করেছেন। আপনাদের জেলাসী হচ্ছে কোন কমিটি গঠন করা হলো। কিন্তু কমিটি গঠন না করলে তাদের দাবীদাওয়াগুলি সঠিক ভাবে রূপায়ণ সম্ভব নয়। তারপরে গ্রামাঞ্চলে আপনারা খাদ্যের অভাবের কথা বলেছেন। মাননীয় সদস্য শ্রীসুবোধ দাস মহোদয় এখানে খাদ্যের অভাবের কথা বলেছেন। আমি জানিনা উনি ত্রিপুরা রাজ্যে কত জায়গায় ঘুরেছেন।

স্যার, এখন আসছি ইনার লাইন পারমিট সম্পর্কে। মাননীয় বিরোধী সদস্যরা এখন ইনার লাইন পারমিটের জন্য দাবী করছেন কিন্তু আমি বুঝতে পারছি না উনারা যখন ক্ষমতায় ছিলেন তখন যারা ইনার লাইন পারমিটের দাবী করতে তাদের বলা হত ক্রিমিনাল, দেশদ্রোহী ইত্যাদি। তাহলে এখন কি আপনারা ক্রিমিনাল, দেশদ্রোহী হয়ে গেছেন। এই সম্পর্কে সরকার চিন্তাধারা করছেন কিন্তু এই ইনার লাইন পারমিট নিয়ে আপনারা উস্কানি দিচ্ছেন এবং আপনারা বলেন যুব সমিতিকে কোন কিছুতেই ডাকা হয় না পত্র-পত্রিকায় এই সমস্ত খবর বের হয় কিন্তু মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, যখনই কোন কিছু করা হয় তখন আমাদের উপজাতি যুব সমিতিকে ডাকা হয়। স্যার, উনারা সাম্প্রদায়িকতার কথা বলছেন কিন্তু বিমল বাবু আমাকে একদিন মারতে এসেছিলেন ককবরকে বলে এত বাড়াবাড়ি করছি কেন? সে দিনের কথা এখনও মনে পড়ে স্যার, আমি তো বিধানসভায় কথা বলছি। এইভাবে এই বিধানসভার মধ্যে তদানীন্তন মুখ্যমন্ত্রী নৃপেন চক্রবর্তী তিনি তো সর্বদাই ৬ষ্ঠ তপশীলের কথা বললে, উপজাতি যুব সমিতির কথা বললে এবং উপজাতি সম্পর্ক সংশ্লিষ্ট কথা বললে তিনি সব সময়েই তার বিরোধিতা করেছেন। আপনাদের দশরথ বাবু তো বলছেন যেটা বিক্রয় হয়ে গেছে সেটা কি আর ফেরৎ নেওয়া যায়? এই ভাবে উনারা বলেছেন কিন্তু আবার বলছেন যে ইনার লাইন পারমিট চাই, ৬ষ্ঠ তপশীল

চাই, জমি ফেরৎ চাই ইত্যাদি ইত্যাদি। উনারা কত উপজাতি দরদী এখন এটাই বুঝাতে চাইছেন। আপনারা সবাই জানেন যে উনারা সব সময়ই বলতেন যারা উপজাতি সমস্যা নিয়ে দাবী করে তারা সাম্রাজ্যবাদী কিন্তু যখন ত্রিপুরা রাজ্যের জনসাধারণের মুখ খুলবে তখন উনারা বুঝতে পারবেন। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, নবীন্দ্র ভবনে মাননীয় বিরোধী দলের উপনেতা তিনি বলেছেন যুব সমিতি নাকি নিজের দল নিয়ে আসেনি ক্ষমতায়। তাই বলছি এখন আপনারা আসুন গণমুক্তি পরিষদের মেম্বাররা। দশরথ বাবু, বিদ্যাবাবু আপনারা তো গণমুক্তি পরিষদের সিম্বল নিয়ে আসেননি, আপনারা এসেছেন বামফ্রন্টের সিম্বল নিয়ে। কংগ্রেস আই এবং যুব সমিতির কাটল ধরার জন্য আপনারা চেষ্টা করছেন। এমন কথাও অনেকে বলেন যে লোক হিসাবে নগেন বাবু খুব ভাল কিন্তু তিনি কেন সুধীর বাবুর সঙ্গে গেলেন তাহলে বুঝা যাচ্ছে মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে না গেলে উনি ভালই হতেন।

আমরা যদি সুধীর বাবুদের সাথে আঁতাত করি এইটা সবচেয়ে খারাপ, আর আপনারা নৃপেন বাবুর সঙ্গে যখন আঁতাত করেন তখন এইটা খুব ভাল। আমরা করলে খারাপ হয়ে যায়। স্যার, আমি আর বেশী সময় নিতে চাইনা। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এর জন্য ত্রিপুরা রাজ্যের সার্বিক স্বার্থে, ত্রিপুরা রাজ্যের উন্নতির স্বার্থে, ত্রিপুরা রাজ্যের জনগণের স্বার্থে বিশেষ করে অনুন্নত শ্রেণীর উন্নতির লক্ষ্যে মাননীয় কে, ভি, রঘুনাথ রেড্ডী এখানে যে ভাষণ রেখেছেন এই ভাষণকে সর্বতোভাবে পূর্ণ সমর্থন জানিয়ে এবং বিরোধীদের আনীত সমস্ত সংশোধনী প্রস্তাবকে প্রত্যাহারের অনুরোধ রেখে আমার বক্তব্য শেষ করলাম।

মিঃ ডেপুটি স্পীকার :— মাননীয় সদস্য শ্রীপূর্ণমোহন ত্রিপুরা।

শ্রীপূর্ণমোহন ত্রিপুরা (চামনু) :— মাননীয় ডেপুটি স্পীকার স্যার, গতকাল এইখানে রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তাতে এ, ডি, সি এলাকার উপজাতি, অ-উপজাতি যারা বাস করে সেখানে তাদের যে অর্থনীতি সেই সম্পর্কে কোন উল্লেখ নেই। আজকে জোট সরকার সারা ত্রিপুরা রাজ্যের উপজাতির অস্তিত্ব শেষ করার দিকে নিয়ে যাচ্ছে। সেটার দৃষ্টান্ত আগের কংগ্রেসী সরকার। আগেও কংগ্রেস সরকার উপজাতিদের জন্য কিছু করে নাই। এখনও এই জোট সরকারের কাছে আমরা সেটা প্রত্যাশা করতে পারিনা। এইটা আমাদের আজকের কথা নয়। আমাদের মার্কসবাদী কমিউনিস্ট পার্টি গণমুক্তি পরিষদ তার জন্মলগ্ন থেকেই লড়াই করে এসেছে কংগ্রেসের বিরুদ্ধে। এইটা সারা ত্রিপুরা রাজ্যের মানুষ জানে। কারণ কংগ্রেস সরকার কোনদিনও উপজাতিদের কল্যাণের কথা চিন্তা করেনি তারা আর করবেও না। সেটা মানুষ বুঝতে পেরেছে। তবু উপজাতি অংশের কিছু মানুষ এই সরকারের কাছে কিছু আশা করেছিল। কারণ আগের কংগ্রেস সরকারের সাথে এই কংগ্রেস সরকারের পার্থক্য হল, এই সরকারের সাথে উপজাতি যুব সমিতি রয়েছে, অর্থাৎ উপজাতি অংশের মানুষ রয়েছে। সুতরাং উপজাতি অংশের কিছু লোক ভেবেছিল আগের কংগ্রেস সরকারের তুলনায় এই জোট সরকার কিছুটা পরিবর্তন হবে। কিন্তু আজকে

৩ বৎসর হয়ে গেল। আজকে কি কংগ্রেস কি উপজাতি যুব সমিতি সমর্থক উপজাতি সবাই বিক্ষুব্ধ। কারণ গত এ ডি, সি নির্বাচনের পর সমস্ত উপজাতি অংশের মানুষ বাজারে আসতে পারে না। সমস্ত এলাকার মধ্যে কি কংগ্রেস, কি উপজাতি যুব সমিতির সমর্থক তারা কথা বলতে পারে না। মার্কসবাদী কমিউনিস্ট পার্টির সমর্থকত দূরের কথা। এই অবস্থা চলছে আজকে ত্রিপুরা রাজ্যে। তার একটা দৃষ্টান্ত হচ্ছে আমার ছামনু এলাকা। সেখানে বি, ডি, সি'র সমস্ত কংগ্রেসী নেতারা, উপজাতি যুব সমিতির নেতারা সেই নেতারাই কোন কিছু করতে পারে না।

সারা ত্রিপুরা রাজ্যে যে অবস্থা আজকে চলছে, আমরা এ ডি সি'র জন্য লড়াই করেছি, আমাদের কমরেড দশরথ দেব ১৯৫৪ সালে পার্লামেন্টে এই এ ডি সি'র জন্য লড়াই করেছেন এবং এইভাবে লড়াইয়ের মধ্য দিয়ে আমরা এই এ ডি সিকে পেয়েছি। আপনারা অস্বীকার করতে পারেন ১৯৬৯ সালে যখন ট্রাইবেলদের রিজার্ভ ভেঙ্গে দিয়েছিল ঐ সুখময় সেনগুপ্ত মন্ত্রীসভা, তখন সেখানে উপজাতি যুব সমিতি ও গণমুক্তি পরিষদ এককভাবে লড়াই করেছিল ৬ষ্ঠ সিডিউলের জন্য সারা ত্রিপুরা রাজ্যে লড়াই করেছে। কাজেই এই জিনিষটা আপনাদের ভুলে গেলে চলবে না। আজকে উপজাতি যুবসমিতির সদস্যরা কংগ্রেসের ভিতরে ঢুকলে তো হবে না, তাদেরকে আমাদের জাতি রক্ষা করার জন্য চেষ্টা করতে হবে। এই এ ডি সি বামফ্রন্ট সরকার আসার পরে এ ডি সি'র জন্য একটা সংস্থা তৈরী করেছে এবং এই সংস্থার মধ্যে রাজ্যপালের যে সমস্ত অর্থ এ ডি সিকে দেওয়ার কথা, বর্তমান সরকার আসার পর থেকে এ ডি সিকে সেই টাকা দেওয়া হচ্ছে না, এ ডি সি কোন কাজ করতে পারছে না. এ ডি সি আজ পঙ্গু হয়ে আছে। আমরা আগে মনে করেছি এ ডি সিটা বামফ্রন্ট সরকারের সমর্থক বলে তাদের কোন টাকা পয়সা দেওয়া হচ্ছে না; কিন্তু আজকের যে এ ডি সি তারা নির্বাচনের পর কি কাজটা করতে পেরেছে বা করেছে, আপনারা খোঁজ নিয়ে দেখুন একটা কাজও তারা করতে পারেনি, কেন করতে পারেনি, কারণ টাকা নাই তাদের। কাজেই সমস্ত জিনিষটাই আজকে মুখ্যমন্ত্রীর হাতে চলে গেছে, আমাদের বিধায়ক সমরবাবু যে প্রশ্নটা করলেন গত ২৮ তারিখ তার উত্তর দিলেন যে ৫৪ কোটি টাকার মধ্যে মাত্র ১৮ কোটি টাকা দেওয়া হয়েছে এ ডি সি,কে তাহলে তিন ভাগের এক ভাগ টাকা যদি দেওয়া হয় তাহলে এই কাজটা হয় কি করে, কাজ কখনও হতে পারে না। এইভাবে ট্রাইবেলদেরকে বিক্ষুব্ধ করা হচ্ছে এবং তিলে তিলে মারার চেষ্টা করা হচ্ছে। বামফ্রন্ট সরকারের আমলে এ ডি সি নির্বাচন হওয়ার পর সেখানে এ ডি সি এলাকাতে ভরতুকী দিয়ে দুই কেজি চাউল রেশনে দিত, আর আজকের জোট সরকার ২৫ পয়সা দিয়ে রেশনের চাউল দেওয়ার কথা ঘোষণা করেছেন। আর এইটা চাইতে গিয়েই তো দামছড়াতে গুলি হল গতবার, এইটা আমার উপজাতি ভাই যারা মন্ত্রীত্বে আছেন তাদেরই দেখা উচিত যে, কেন এই কাজটা হয় না। সে জোট সরকারে আছে বলে কি ট্রাইবেল এলাকাতে কাজ হবে না, এইটা কোন কথা না কি? আমাদের ট্রাইবেলদের কোন মন্ত্রী কোন কাজ করেন না এবং কোন কথাও বলেন না। আমাদের ট্রাইবেল মন্ত্রী দ্রাউ বাবু রবিরাম নামে তার এক বন্ধুকে বললেন যে, বন্ধু আমি তো এখন মন্ত্রী হয়েছি আপনি এই কাজগুলি করবেন, এখানে গ্রুপিংগুলি আপনি করবেন।

এইখানে গ্রুপিং করছে। গত বছর একটাও ট্রাইবেল পরিবারকে পুনর্বাসন দেওয়া হয় নাই। অথচ তাদের জুম চাষ থেকে বঞ্চিত করা হয়েছে।

আর বিদ্যুৎ—আপানের রাষ্ট্রমন্ত্রী শ্রী নবীন্দ্র দেববর্মা উনি বলুন—বমাফ্রন্ট সরকারের আমলে যে লাইনটা টানা হয়েছিল সে লাইনে এখনো কেন বিদ্যুৎ দেওয়া হয় নি। আজকে লালছড়াতে ইলেকট্রিক নেই। অথচ বামফ্রন্ট সরকারের আমলে সেখানে সরকার ফ্রি লাইন এবং ফ্রি ওয়্যারিং করে দিয়েছিলেন, সেখানে ইলেকট্রিক এখনো দিতে পারেননি। কাজেই এই যে অবস্থা এই অবস্থার মধ্যে যদি থাকতে হয় তাহলে এই জোট সরকারের রাজত্বে ট্রাইবেলরা কোনদিন থাকতে পারবেননা। আজকে দেখা যায় বিভিন্ন স্কুলের ছাত্রছাত্রীরা স্টাইপেণ্ড পাচ্ছেনা। বুকগ্র্যান্টের টাকা পাচ্ছে না। আর যদি কখনো পেয়ে থাকে তাহলে সেটা এই বছরের নয় গত বছরের। এই বার যা পেয়েছে সেটা গত বছরের স্টাইপেণ্ড এবং আগামী বছর এই বারের স্টাইপেণ্ড ও বুকগ্র্যান্টের টাকা পাবে। এই সব অরাজক অবস্থা চলছে এখানে।

তারপর স্যার, আমাদের রাজ্যে যে এ,ডি,সি, রয়েছে সেটাকে ভাঙ্গার জন্য ষড়যন্ত্র চলছে। এই জোট সরকার উপজাতিদের একেবারে কোণঠাসা করার জন্য চেষ্টা করছে। এই কারণে আমি মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে প্রস্তাব এসেছে সেই প্রস্তাবের বিরোধীতা করে এবং বিরোধীপক্ষ থেকে যে সকল এমেণ্ডমেন্ট এসেছে সে সমস্ত এমেণ্ডমেন্টগুলিকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি ধন্যবাদ।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রী সুবোধ দাস।

**শ্রীসুবোধ দাস** (পানিসাগর) :— গত ২৮শে জানুয়ারী এই হাউসে মাননীয় রাজ্যপাল যে ভাষণ রেখেছেন আমি বিভিন্ন কারণে এই ভাষণকে সম্পূর্ণ সমর্থন করতে পারছি না। কারণ আমাদের বিশ্বাস উনার সদিচ্ছা ছিল সত্য তথ্য তুলে ধরবেন কিন্তু এই যে জোট সরকারের বানানো তোতা পাখির বুলি এইখানে তাঁকে পড়তে বাধ্য করা হয়েছে। কিন্তু মাননীয় রাজ্যপাল তার ভাষণে কিছু উল্লেখ করেছেন। এখানে তিনি তাঁর ভাষণে রাজ্যের অর্থনৈতিক সমস্যার কথা তুলে ধরেছেন অথচ এইখানে মাননীয় মন্ত্রী শ্রী নবীন্দ্র দেববর্মা বলেছেন যে, এইখানে কোন সমস্যা ই নেই। মাননীয় রাজ্যপালের ভাষণে বেকার সমস্যার কথাও রয়েছে। এইখানে মাননীয় রাজ্যপাল উল্লেখ করেছেন ২৭ নম্বর অনুচ্ছেদে বলেছেন যে "বিভিন্ন সমস্যায় জর্জরিত ত্রিপুরার জুটমিলটি পুনরুজ্জীবিত করার প্রয়াস নেওয়া হচ্ছে।" অর্থাৎ এই জুটমিলটি বর্তমানে কি অবস্থার মধ্যে রয়েছে সেটা এই কথাটার মধ্যে ফুটে উঠেছে। এইভাবে আরো কিছু কিছু সত্য তথ্য মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণের মধ্যে দিয়ে তুলে ধরার চেষ্টা করেছেন। তারজন্য মাননীয় রাজ্যপালকে ধন্যবাদ জানাচ্ছি।

রাজ্যপালের ভাষণে এমন কতগুলি কথা ঢুকিয়েছেন যেকারণে আমি সেটাকে সমর্থন করতে পারিনা। গ্রামের মধ্যে পানীয় জলের সমস্যা দেখা দিয়েছে। ত্রিপুরা রাজ্যে সাধারণত এই সময়ে এই সমস্যা দেখা দিয়ে থাকে। এই কথাটাতো একবারের জন্যও বললেন না। কেউ স্বীকারতো করলেন না। শাসক দলের অনেকেই বক্তব্য রেখেছেন, মাননীয় মন্ত্রী রবীন্দ্রবাবু তো বলেই ফেললেন যে—আমি কি এসব অঞ্চলে গিয়েছি? আপনারা জানেন না কি অবস্থা চলছে। আপনাদেরতো সুবিধা রয়েছে সেগুলি ঘুরে দেখার, দেখে আসুন। খেদাছড়া, কালাপাং, বাহাদুর পাড়া, কাছাড়ি পাড়া, কাপ্তি পাড়া, ওয়ান্দবরুক ছড়া, বিষ্ণুচরণ পাড়া, নিলবসন পাড়া, দাতারাম পাড়া, ভুৎছড়াই পাড়া, সম্মেলন করে এসেছেন দ্রাউবাবু। সেরেচন্দ্র পাড়া, পিপলাছড়া, চেয়ারাই পাড়া, সিংগাইনগর, পশ্চিমব্রাহ্মছড়া, ডাক্তার দয়াল, মজাফর দয়াল, কুকিনালা, বালিদুন, বালিছড়া, তৈতাং, ইন্দুরাইল, নবীনছড়া, আংশাইরছড়া, বাগাইছড়া, কড়ইছড়া, দক্ষিণ মাংমাথা, ভাংগারীমা, কালাপানি, জামরাই পাড়া, বৈছামা, কছিরামপাড়া, রমু-ছৈলেংটা এবং জম্পুই অঞ্চলে তীব্র কাজ ও খাদ্যের অভাব রয়েছে। বিভিন্ন অঞ্চলে অভাব রয়েছে ঔষধের। আপনারা এগুলি লক্ষ রাখুন। আরও খারাপের আশংখ্যা রয়েছে। তারজন্য আমি এই প্রস্তাব করছি যে এগুলির প্রতি আপনারা লক্ষ্য রাখুন।

তাছাড়া আর একটি ব্যাপার হচ্ছে যে, এরাজ্যে ব্যাপক অনুপ্রবেশ হচ্ছে। এখানে মুখ্যমন্ত্রী বলছেন যে বামফ্রন্ট আমলের ভোটার তালিকা তৈরী হয়েছিল। আমরা বামফ্রন্টে থাকাকালীনই দাবী জানিয়েছিলাম যে ভোটার লিস্টে অনুপ্রবেশকারী বিদেশীরা থাকতে পারবে না। তখনতো কেন্দ্রে ছিলেন আপনাদের সরকার।

ইন্দিরা-মুজিব চুক্তি অনুসারে এটা হতে পারেনা। অনুপ্রবেশ বন্ধ করার জন্য অবিলম্বে কার্যাকরী ব্যবস্থা নেওয়া দরকার। না হলে এ. ডি. সি যে কারণে গঠিত হয়েছে সেটার তাৎপর্য্যই নষ্ট হয়ে যাবে বলে মনে করি। কারণ অনুপ্রবেশের ফলে সমগ্র এ, ডি, সি এলাকায় কিছু দিন পরে হয়ত উপজাতিরা সংখ্যালঘু হয়ে যাবে। এই জন্য এই সমস্যাটাকে আর জিইয়ে রাখা যায় না।

এখানে পার্বত্য চট্টগ্রাম থেকে প্রায় ৭০ হাজার চাকমা শরনার্থী এসেছেন এবং তারা আছেন ক্যাম্পে। তারা কি অপরাধ করেছেন। প্রশাসনের মধ্যে তাদের অনেক লোক নেই। এরজন্য তারা অবৈধভাবে এই সব জায়গায় ঢুকে যেতে পারেন নি। যেখানে প্রায় আড়াই থেকে তিন লক্ষ অউপজাতি এই রাজ্যে প্রবেশ করেছেন। এই সময়ের মধ্যে তাদের কেন বাছাই করা হয় নি। এটা তো রাজনীতির কথা নয়। এটা যদি করা না হয়, শুধু ট্রাইবেল কেন ত্রিপুরার সমস্ত জনগোষ্ঠির যে পঁচিশ লক্ষ জনগণ তাদের এই রাজ্যে তাদের অর্থনীতি একেবারে ডুবে যাবে, তাদের ভবিষ্যত নেই। এই কারণে আমি আমার এই সংশোধনটা এনেছি। রাজ্যের বিভিন্ন জায়গায় সাম্প্রদায়িক যে তৎপরতা শুরু হয়েছে, কিছু দিন আগেও হয়েছে। ধর্মনগর ও সদরের বিভিন্ন জায়গায় এই

সব কথার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই। ধর্মনগরের ফিরোজ আলি খুন হয়ে গেলেন, আরো কিছু আহত হলেন, বহু লুটপাট এবং অগ্নিসংযোগ এইসব ঘটনা ঘটল। আমরা যখন এইসব ঘটনার বিরুদ্ধে গিয়েছি, বামফ্রন্টের লোকেরা গিয়েছে। আমরা ধন্যবাদ দিয়েছি তাদের কংগ্রেস দলের মধ্যে কিছু লোক আছেন, তাদের মধ্যে অধিকাংশ লোক, তাদের সাহায্য আমরা পেয়েছি। কংগ্রেস দলের মধ্যে বেশীর ভাগ লোক না পেয়ে থাকলেও একটা ক্ষুদ্র অংশের মধ্যে আমরা ধর্ম নিরপেক্ষতার আদর্শ দেখেছি। তারা আমাদের সাহায্য করেছেন। কিন্তু এই অবস্থার মধ্যে যখন আমরা সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষার জন্য আমরা কাজ করেছি। সেখানে দেখা গেল মাননীয় মুখ্যমন্ত্রী বক্তৃতা কেন আমরা জানি না। পত্রপত্রিকায় আমরা দেখলাম যে, বামফ্রন্টের প্রতিনিধিরা নাকি দাংগা বাধাচ্ছেন। দাংগাবাজ যারা তাদের জায়গা হওয়া উচিত জেলখানার মধ্যে এবং সেই কাজটা যদি মাননীয় মুখ্যমন্ত্রী করতেন তাহলে অত্যন্ত সঠিক কাজ করতেন। কিন্তু এইসব কথা বলে মানুষকে বিভ্রান্ত করা উচিত নয়। এবং সাম্প্রদায়িক শক্তিগুলি এত আসকড়া পায়, উৎসাহিত হয়। এখানে মাননীয় রাজ্যপাল-এর ভাষণে তপশিল জাতি, তপশিল উপজাতিদের জন্য অনেক কথা বলেছেন। আদিম জাতি পুনর্বাসনের কথা বলেছেন এবং ঐ শান্তিপাড়া ধামছড়া এলাকায় শান্তি পাড়ায় গিয়ে দেখুন তাদের অবস্থাটা কি? সেখানে যাদের পুনর্বাসন আপনারা দিয়েছেন সেই এলাকার মধ্যে টাউট যারা, দালাল যারা তারা কি ক্ষতিগ্রস্ত করছে। এটা আপনারা নিজে তদন্ত করে দেখুন। এই ভাবে পুনর্বাসন যুগ যুগ ধরে দিলেও তাদের হাতে এইসব থাকবে না। সমস্ত টাউট বাটপাররা নিয়ে যাবে। আমি বলব পুনর্বাসন খুব ভালো কিন্তু সেই পুনর্বাসন যদি সরকার এইভাবে টাউট বাটপারদের আধিপত্য যদি খর্ব করতে না পারেন তাহলে তাদের জন্য যে কাজ হাতে নেবেন সেটা কোনদিন কার্য্যকরী হবে না। তপশিলী জাতি এবং অনগ্রসর অন্যান্য জাতি গোষ্ঠির কথা এখানে ভাষণে ধারাবাহিকভাবে উল্লেখ করা হয়েছে। আমি যদি জানতে চাই এখানে মাননীয় সরকারের কোন কোন মন্ত্রী বলেছেন যে এই সরকার-এর আমলে নিয়মিত এবং অনিয়মিত প্রায় ১৬ হাজারের মত চাকুরী দেওয়া হয়েছে। যদি তাই হয় তাহলে ৪ হাজার ৬৪৩ জন ট্রাইবেল ছেলেমেয়েদের চাকুরী দেওয়া উচিত ছিল। ২ হাজার ৪শ জন সিডিউল কাস্ট ছেলেমেয়ের চাকুরী দেওয়া উচিত ছিল। তবে এই দুইটা গোষ্ঠি মিলে যদি ৭ হাজার ৪০ জন হয়, জেনারেল হওয়া উচিৎ ছিল ৮ হাজার ১৬০। কিন্তু মোট ১৬ হাজারের মধ্যে এক হাজারও কি এস টি এবং এস সি হয়েছে। তারপর যারা ও বি সি ভুক্ত ত্রিপুরায়, যারা ভারতে তাদের সংখ্যা শতকরা ৫২ হয়। ত্রিপুরা রাজ্যে তাদের সংখ্যা তার চাইতেও বেশী। ও বি সি ভুক্ত যারা তারা গ্রামাঞ্চলেই বেশী বাস করেন। তার মধ্যে তাদের চাকুরীর সংখ্যা কত? এবং এখন পর্যন্ত আমাদের ত্রিপুরা সরকার ও বি সি'দের জন্য তাদের চাকুরী ও সংবিধান সংশোধন করার জন্য আমরা কি এই বিধানসভা থেকে প্রস্তাব দিতে পারি না। তেমনভাবে আমাদের ত্রিপুরা সরকারের তরফ থেকে এই ও বি সি সম্প্রদায়ের চাকুরী-বাকুরীর জন্য এই বিধানসভায় কি একটা প্রস্তাব নিতে পারি না। কিন্তু দেখা যাচ্ছে, আমাদের এই রাজ্য সরকার

আজ অবধি এই সম্পর্কে নীরব ভূমিকা পালন করে আসছেন। যেখানে কেন্দ্রীয় সরকার এই সম্পর্কে মন্ত্রীসভায় একটা সিদ্ধান্ত নিয়ে ফেলেছেন এবং বেশ কয়েকটি রাজ্যও তাদের নিজ নিজ মন্ত্রীসভায় সিদ্ধান্ত নিয়ে ফেলেছেন। যে মণ্ডল কমিশনের সুপারিশ তারা কার্যকরী করবেন এবং তারা এই বিষয়ে অনেকটা অগ্রসর হয়ে গেছেন। কিন্তু দুঃখের বিষয় যে আমাদের ত্রিপুরাই একমাত্র রাজ্য যেখানে এই বিষয়ে কোন ব্যবস্থা এখন পর্যন্ত নেওয়া হয়নি। আর ইনার লাইন পারমিটের ব্যাপারে মাননীয় মন্ত্রী রবীন্দ্রবাবু বলেছেন যে বামফ্রন্টের আমলে এই রাজ্যে ইনার লাইন পারমিট এই রাজ্যে চালু হয়নি, যদিও অনেকগুলি বিরোধী দলের এই দাবী ছিল, বিশেষ করে উপজাতি যুব সমিতির। কিন্তু আমি বলতে পারি যে ১৯৭৮ সালের এই বিধানসভায় বামফ্রন্টের আমলে যখন উপজাতি যুব সমিতির ৪ জন সদস্য ছিল তখনই আমরা এই সভা থেকে এই রাজ্যে এ ডি সি গঠন করার জন্য একটা সর্বসম্মত প্রস্তাব কেন্দ্রের কাছে পাঠিয়েছিলাম যে ৬ষ্ঠ তপশীলে না হলেও অন্তত: ৭ম তপশীল অনুযায়ী ত্রিপুরাতে যে একটা এ ডি সি গঠন করা হয়। তারপর, যখন আমাদের দাবী দিনের পর দিন আরও জোরদার হতে থাকে, তখন ষষ্ঠ তপশীল অনুযায়ী এই রাজ্যে ত্রিপুরা স্বশাসিত জেলা পরিষদ গঠন করতে কেন্দ্র রাজী হয় এবং সেই অনুযায়ী এই রাজ্যে স্বশাসিত জেলা পরিষদ গঠিত হয়। তা সত্বেও দেখা যাচ্ছে যে আজকে আরও অতিরিক্ত ৩ লক্ষ বিদেশী লোক সেই এ ডি সি এলাকার মধ্যে ঢুকে পড়েছে, এর থেকেই বুঝা যায় যে বর্তমান সরকার এই রাজ্যের আদিবাসীদের স্বার্থের কথা চিন্তা করছেন না এবং তাদের কল্যাণের বিরোধিতা করছেন। তাই, এসব কারণে আমরা রাজ্যপালের ভাষণকে সমর্থন করতে পারছি না এবং সেই সঙ্গে রাজ্যপালের ভাষণের উপর আমার বিরোধী দলের যে সব সংশোধনী এসেছে, সেগুলিলেকে সমর্থন করে আমার বক্তব্য এখানে শেষ করছি।

মিঃ স্পীকার :— মাননীয় রাষ্ট্রমন্ত্রী শ্রীজওহর সাহা।

শ্রীজওহর সাহা ( রাষ্ট্রমন্ত্রী ) :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, গতকাল এই বিধান সভায় মাননীয় রাজ্যপাল কে, ভি রঘুনাথ রেড্ডী মহোদয় যে ভাষণ প্রদান করেছেন এবং তাঁর ভাষণের জন্য এই সভায় মাননীয় সদস্য শ্রীধীরেন্দ্র দেবনাথ মহোদয় যে ধন্যবাদ সূচক প্রস্তাব এনেছেন, তাকে সম্পূর্ণ ভাবে সমর্থন করে এবং ধন্যবাদ সূচক প্রস্তাবের উপর বিরোধী দলের মাননীয় সদস্যরা যে সব সংশোধনী এবং সংযোজনীয় এনেছেন, তার বিরোধীতা করে আমি আমার বক্তব্য শুরু করছি। মাননীয় বিরোধীদলের সদস্য সমর বাবু তার বক্তব্যের মধ্যে এই রাজ্যের ক্ষুদ্র শিল্প স্থাপনের কথা বলতে গিয়ে বলেছেন যে এই সরকার আসার পর নাকি এই রাজ্যের ক্ষুদ্র শিল্প ধ্বংসের মুখে এসে দাঁড়িয়েছে।

আর উনি এখানে ধাপ্পা দিতে চাইছেন। ধাপ্পা দিতে গিয়ে নিজেই গোলক ধাঁধায় পড়েছেন। এই গোলক ধাঁধায় আমরা রাম দাও শিল্প করতে দিচ্ছি না। বোমা বানানোর শিল্প মানুষ খুন করার শিল্প এগুলি উনার ক্ষুদ্র শিল্প এবং কুটির শিল্পের আওতায় পড়ে। এই রাজ্যের মানুষ এটাকে আর

কোনদিন চাইবে না। কারণ এতে মানুষ শুধু ক্ষতিগ্রস্ত হয়েছে। আমি অনুরোধ করব মাননীয় বিরোধী দলের সদস্যদেরকে যে বোমা মারার শিল্প, মানুষ মারার শিল্প আর কোনদিন যেন মাথাচাড়া না দিয়ে উঠে সেইদিকে যেন নজর রাখেন। ব্রিকস ফিল্ড, জুটমিল কেটল ফার্ম, পলট্রি ফার্ম তারা অনেক কিছু এখানে বলেছেন। তাদের আমলে এই জুটমিলকে কোথায় নিয়ে ধ্বংসস্তূপে পরিণত করেছিলেন? জুট শিল্পের পরিবর্তে মানুষ মারা, এম, এল, এ-কে খুন করা, গণতান্ত্রিক কর্মীদেরকে খুন করার প্রশিক্ষণ দেওয়া হতো। প্রকৃত জুট শিল্পকে তারা ধ্বংস করে গিয়েছিল। ব্রিকস ফিল্ডস স্বনামে, বেনামে, স্ত্রীর নামে, ভাইয়ের নামে, নিজের ঘনিষ্ঠ আত্মীয় স্বজনদের নামে অনেক ব্রিকস ফিল্ডস তারা করেছিলেন। সেগুলি থেকে আজ পর্যন্ত একটা ইটও তৈরী হয়নি। এই ব্রিকস ফিল্ড-এর নাম দিয়ে লক্ষ লক্ষ টাকা তারা সরকারের কাছ থেকে আদায় করেছিল। মাননীয় অধ্যক্ষ মহোদয়, এটা হলো ওদের সৃষ্টি করা কুটির শিল্প। পলট্রি ফার্ম, বাফেলো ফার্ম। তুলুমাতে একটা বাফেলো ফার্মে সেটা অমরপুর ব্লকের আওতায়, মাননীয় উপাধ্যক্ষ মহোদয় আপনারও বোধ হয় চোখ পড়েছে সেখানে মহিষগুলি প্রথম অবস্থায় আমরা দেখলাম, বামফ্রন্টের দশ বছরে দুই চারটা অবশিষ্ট আছে এবং সেই মহিষগুলির হাড় গণা যায়।

সে সকল মহিষের হাড়গুলি দূর থেকে গুণা যেত। আমরা বুঝতে পারতাম না, সে দিন, সেই মহিষের আয়ু আর কত দিন থাকবে। কিন্তু এই সরকার আসার পর আর, কে, নগর বলুন, উদয়পুর বলুন আর সেই বাফেলো বিডিং সেন্টার দুলুমায় যা হয়েছে তার কথাই বলুন—আমি মাননীয় বিরোধী দলের সদস্যদের অনুরোধ করব, আপনারাতো অনেক গুরুত্বপূর্ণ কমিটিতে আছেন সেই কমিটির সঙ্গে ঘুরে দেখে আসুন না এই সরকারের ৩ বছরের অগ্রগতি কি হয়েছে। মাননীয় সদস্য সমর বাবু সব সময় রঙ্গিন চশমা দেন না। উনি যখন গাড়ীতে করে ঘুরে বেড়ান তখন গাড়ীর জানালা তুলে রঙ্গিন চশমা দিয়ে চারদিকে তাকান। গাড়ীর কাচ তুলে দিয়ে রঙ্গিন চশমা দিয়ে তাকালে ঝাপসাই দেখাবে। কাজেই আমি মাননীয় সদস্যকে অনুরোধ করব, তিনি যেন রঙ্গিন চশমাটা খুলে তাকান। স্যার, মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে একবারও বলেননি, সারা ত্রিপুরা রাজ্যের মানুষের সব চাহিদা পূরণ করে ফেলা হয়েছে। আমরাও বলিনি, কিংবা বলার চেষ্টাও করিনি। ১০ বছরের আপনাদের শাসনে যে ভাবে অপানারাতো জঞ্জাল সৃষ্টি করেছিলেন, ত্রিপুরার অর্থনীতিকে পঙ্গু করে তুলেছিলেন, তিলে তিলে ত্রিপুরার মানুষকে মৃত্যুর দিকে ঠেলে দিয়েছিলেন, সে থেকে ত্রিপুরার মানুষকে আমরা রক্ষা করার চেষ্টা করছি। আপনাদের ১০ বছরের জঞ্জাল আমরা মাত্র তিন বছরে মুছে ফেলতে পারব সেটা সম্ভব নয় এতে আপনারাও নিশ্চয়ই আমাদের সাথে একমত হবেন। স্যার, এইটুকু বলব, মাননীয় রাজ্যপাল যথার্থ ভাবে তাঁর বক্তব্য এই রাজ্যের অগ্রগতি, এই রাজ্যে আগামীদিনের কার্য্যসূচী, এই রাজ্যের বর্তমান সব তুলে ধরার চেষ্টা করেছেন। মাননীয় বিধুবাবু, বিরোধী দলের সদস্য নির্বাচনের কথা বলে খুব হাক-ডাক ছেড়েছেন। আমি আপনার মাধ্যমে উনাকে বলতে চাই যে, আগরতলা পৌরসভায় ওদের যে নির্বাচিত কমিটি ছিল তার মেয়াদ শেষ হয়ে যাবার পরেও কোন অবস্থায়

সেই কমিটি এক বছর চালিয়ে রেখেছিলেন। আমরা তাকে অপসারণ করেছি। বলেছেন, তাহলে নির্বাচন হচ্ছেনা কেন? নির্বাচন করার ব্যাপারে সরকারী ভাবে উদ্যোগ নেওয়া হয়েছে। পঞ্চায়েত এবং পৌরসভায় নির্বাচন হবে। কিন্তু পঞ্চায়েতের ক্ষেত্রে ওঁদের এক সময়কার বন্ধু সরকার ভি, পি, সিং বলেছিলেন যে, আমরা সারা ভারতবর্ষে একই পদ্ধতিতে পঞ্চায়েত ব্যবস্থা চালু করতে চাই।

যে সকল রাজ্যে পঞ্চায়েত নির্বাচন সংগঠিত হয়নি, আপাততঃ সেগুলি স্থগিত রাখা হয়। ওঁরা অতীতকে তাড়াতাড়ি ভুলে যান। স্যার, আমি আপনার মাধ্যমে ওদের স্মরণ করিয়ে দিতে চাই পঞ্চায়েত বিল পাশ করার আগে ওঁদের সেই তথাকথিত রাজা বিশ্বনাথ সিং অক্কা পেয়েছে, তাঁর জায়গায় চন্দ্রশেখর ক্ষমতাসীন হয়েছেন। যে প্রতিশ্রুতি তাঁদের বন্ধু কেন্দ্রীয় সরকার দিয়েছিলেন যে সারা ভারতবর্ষে একই পঞ্চায়েত রাজ কায়েম হবে, একই আইন চালু করবেন, আমরা তার অপেক্ষায় ছিলাম। বর্তমান সরকারও আবার স্মরণ করিয়ে দিয়েছে যে—আমরা সারা ভারতবর্ষে একই পঞ্চায়েতরাজ কায়েম করার জন্য ব্যবস্থা ও উদ্যোগ নিচ্ছি। যে সকল রাজ্যে এখনো পঞ্চায়েত নির্বাচন হয়নি, আপাততঃ সেগুলি যাতে স্থগিত রাখা হয়। আমরা আশা করব যে কেন্দ্রীয় সরকার পঞ্চায়েত নির্বাচনের জন্য সর্বভারতীয় ক্ষেত্রে একই পঞ্চায়েতরাজ করার জন্য অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করবেন। আমরা তার অপেক্ষায় আছি এবং কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এই ধরনের ইঙ্গিত পাওয়ার পর আমরা রাজ্যে পঞ্চায়েতরাজ নির্বাচনের ব্যবস্থা করব। আমরা পঞ্চায়েতগুলিকে পুনর্গঠন করেছি, ওয়ার্ডগুলিকে পুনর্গঠন করেছি। এখন আমাদের শুধু বাকী আছে পঞ্চায়েত ভোটার লিস্ট তৈরী করা এবং পঞ্চায়েত নির্বাচনের ব্যবস্থা করা। কিন্তু আজকে যদি আমরা পঞ্চায়েত ভোটার লিস্ট প্রকাশ করি এবং ৬ মাসের মধ্যে যদি নির্বাচনের ব্যবস্থা করি তাহলে পরে ৬ মাস বা এক বছর পরে কেন্দ্রীয় সরকারের সেই আইন মোতাবেক আমাদের আবার নির্বাচনের ব্যবস্থা করতে হবে। আমরা আশা করব যে খুব অল্প সময়ের মধ্যে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আমরা একটা সদুত্তর পাব। পৌরসভা নির্বাচনের ব্যাপারে আমরা অনিচ্ছুক নই। কিছু অসুবিধার কারণে আগরতলা পুরের পৌরসভার নির্বাচনের কাজটা পিছিয়ে গিয়েছে। আমরা এই ব্যাপারে যথাযথ ব্যবস্থা গ্রহণ করার জন্য বিন্দুমাত্র অনিচ্ছুক নই। মাননীয় সদস্য ফয়জুর রহমান ওঁার বক্তব্যে সাম্প্রদায়িক শক্তি বিশ্বহিন্দু পরিষদ সম্পর্কে অনেক কথা বলেছেন। শুধু ফয়জুরবাবুই না, মাননীয় সদস্য গোপাল দাস এবং আরও অনেক বিরোধী সদস্য এই কথা বলেছেন। ভাবতে অবাক লাগছে। একটা লোক হঠাৎ করে ঘুম থেকে উঠলে পরে কখনও কখনও যেমন চোখে সরিষা ফুল দেখে, সম্ভবতঃ ওদের অবস্থাটাও এমন হয়েছে। বিশ্ব হিন্দু পরিষদ এটাকে শ্মশান থেকে টেনে আনলো কে?

স্যার, আপনার মাধ্যমে আমি বিরোধী দলের মাননীয়, সদস্য মহোদয়দের কাছ থেকে এ প্রশ্নের জবাব চাইছি। ওরা লজ্জায় মাথা খেয়েছে। রাজীব সরকারকে অপসারণ করার জন্য বিশ্বনাথ প্রতাপ সিং এবং অটলবিহারী বাজপেয়ীদেরকে সামনে টেনে এনে বিশ্বহিন্দু পরিষদকে শক্তিশালী করেছিলেন। জ্যোতি বাবু ওদের দাংশুগে বড় নেতা। ওঁদের কারো কারো নাকি আবার মুক্তি

ত্রাতা। পশ্চিমবঙ্গে বিগ্রেড প্যারেড গ্রাউণ্ডে এই অটল বিহারী বাজপেয়ীর হাতে হাত ধরে বলেছিলেন রাজনৈতিক দিক থেকে আমাদের মধ্যে মতপার্থক্য থাকতে পারে। কিন্তু আমরা এখন থেকে দুই বন্ধু হাতে হাত ধরে কাজ করে যাব।

কিন্তু এখন আমরা দেখছি উনারা দুই বন্ধু, হাতে হাত ধরে এগিয়ে যেটা গণশক্তি পত্রিকায় ছাপানো হয়েছে। আনন্দবাজার, যুগান্তর, বর্তমান এবং ত্রিপুরার পত্রিকাগুলি যদি বাদ দেওয়া হয় কিন্তু বিরোধী দলের ভাষায় ওগুলি নাকি বুর্জোয়া সংবাদপত্র। গণশক্তি পত্রিকায় যারা প্রকৃত কমরেড ঐ কমরেডের পত্রিকায় কেন ছাপানো হলো? তাহলে কি ঐ চীনের কমিউনিষ্ট পার্টির রেড বুকে যেমন সমস্ত কিছু থাকে, এই কি এই গণশক্তি পত্রিকাও কি চীনের রেড বুকের মত পত্রিকা? এই পত্রিকার মধ্যে জ্যোতি বসু, অটল বিহারী বাজপাইয়ের মত লোকদের ফটো ছাপানো হবে। আমাদের এই ক্ষুদ্র ত্রিপুরা রাজ্যের জোট সরকার তার জন্য বিধানসভার মধ্যেও হুশিয়ারী দিয়েছিলেন এবং বাইরেও হুশিয়ার করে দিয়েছিলেন। আজকে হয়তো বা বুকের দুধ খাইয়ে কাওকে বড় করা হলো দু'দিন পরে সেও আবার ছোবল মারতে পারে। এখন ওদের গাত্রদাহ হচ্ছে। এখন তারা মুক্তি পেতে চাচ্ছে। কিছুদিন আগে একটা সিনেমা দেখলাম সেই সিনেমায় একজন গুরুর একটি শিষ্য ছিল। গুরুদের সেই শিষ্যকে অনেক কিছু শিখিয়েছেন। কিন্তু একদিন শিষ্য ভাবল গুরুদের তো আমাকে সমস্ত কিছু শিখিয়েছেন কিন্তু তিনি যদি কোন কারণে সেগুলি অকৃতকার্য্য করে দেন তাহলে কি হবে? এই ভেবে শিষ্য গুরুকে একদিন বোতলের মধ্যে ঢুকিয়ে তাঁকে মারবার চেষ্টা করলেন কিন্তু দৈবক্রমে একদিন গুরুদেব সেই বোতল থেকে বেরিয়ে এলেন এবং একটা অভিশাপ দিলেন তুমি কুষ্টরোগে আক্রান্ত হবে, তোমার শরীর পচে যাবে কিন্তু সে যদি একটা পবিত্র স্থানে স্নান করতে পারে তাহলে নাকি তার রোগ মুক্ত হয়ে যাবে। আমি সংক্ষেপে বলছি কিন্তু গুরুর কৃপায় ঐ রোগে যখন শিষ্য আক্রান্ত হলো তখন শিষ্যের পক্ষে আর স্নান করা সম্ভব হলো না। শেষ অবধি ঠিক আপনাদের অবস্থা তাই হয়েছে।

সেখানে কিন্তু ঐ শিষ্য কুষ্টরোগে মারা গেলেন। ঠিক আপনাদের অবস্থা তাই দাঁড়িয়েছে। বি, জে, পিকে আপনারা কাঁধে তুলে নাচিয়েছিলেন, আর আজকে বি, জে, পির ভয়টা আপনাদের এমন পেয়ে বসেছে, আমরা আগে সাবধান করেছি, আপনারা শুনেননি। আগামী দিন দেখবেন যে আপনাদের পরিণাম কোথায় গিয়ে দাঁড়ায়। মুক্তি পাবেন না আপনারা, কুষ্টরোগীর মত আপনাদেরও মরতে হবে। ভারতবর্ষের মানুষ আপনাদের ক্ষমা করবে না। এই ধরণের জঘন্যতম অপরাধ করবেন ভারতবর্ষের মানুষ ক্ষমা করবেনা। সুতরাং সাম্প্রদায়িক শক্তিকে আমরা বড় করে তুলিনি, আমরা বড় করে আনিনি। আমরা দেখেছি আপনাদের কাছে নতুন নতুন নাটক শিখতে পেরেছি, আপনাদের কাছ থেকে নতুন নতুন অভিনয় শিখতে পেরেছি। আপনারা এক সময় মুলায়েম সিং যাদবকে মাথায় তুলেছিলেন। এই মুলায়েম সিংকে কাছে রেখে জ্যোতিবাবুর মত লোক অনেক জনসভা করেছেন।

মুলায়েম সিংকে এনে পশ্চিমবাংলায় মিটিং করেছেন। কিন্তু দল যখন ভাগাভাগি হয়ে গেল এরপরে মুলায়েম সিং আপনাদের কাছে অচ্যুত হয়ে গেল। সেদিন কিন্তু মুলায়েম সিং যখন বিশ্বহিন্দু পরিষদের বিরুদ্ধে লড়াই করেছিলেন আপনারা তখন বাবা বলেছিলেন। আজও যখন ওদের বিরুদ্ধে লড়াই করছেন তখন বলেছেন এইটা হবেনা। কারণ, তিনি এখন বিশ্বনাথ প্রতাপ সিংয়ের দল ছেড়ে চলে গেছেন। এইভাবে এইটা হয়ত আপনারা রাজনৈতিক অস্তিত্ব রক্ষার জন্য করছেন কিন্তু ভারতবর্ষের মানুষের কাছে আপনারা যত বড় অপরাধ করছেন, ভারতবর্ষের মানুষ আপনাদের নিশ্চয়ই ক্ষমা করবেন না। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, রেশনে ডিলাররা কালোবাজারী করছে বলছেন, মাননীয় সদস্য গোপাল দাস, তার জন্য সরকার নাকি ব্যবস্থা নিচ্ছে না। রাজ্যপালের ভাষণে এই কথাটা একবারও উল্লেখ করেননি তারজন্য খুব দুঃখ করেছেন। তারজন্য সমর্থন করতে পারেননি। আমি বলব বিরোধী দলের সদস্য আমরা ৫ বৎসর ছিলাম। আগরতলা শহরে শুধু খালি আমরা নই, আগরতলা শহরের মানুষ দেখেছে, ডিলারদের বিরুদ্ধে আমরা ব্যবস্থা নিচ্ছি কি নিচ্ছিনা। সেটা কাগজে পত্রে দেখবেন, প্রশ্ন করলেও জানতে পারবেন যে আমরা কতজনের ডিলারশীপ বাতিল করেছি, কতজনের বিরুদ্ধে আইনানুগ ব্যবস্থা নিয়েছি। কিন্তু আপনাদের আমলে জমানায় আমরা দেখেছি আপনাদের নেতারা, মন্ত্রীরা মিছিলের সামনে ডিলারদের রেখে বক্তব্য রেখেছেন, উৎসাহ দিয়েছেন। তখন ডিলাররা শ্লোগান দিতেন বামফ্রন্ট জিন্দাবাদ। বামফ্রন্ট সরকার, ডিলারদের হাতিয়ার। যারা কালোবাজারী করে, যারা নিত্য প্রয়োজনীয় জিনিস নিয়ে ছিনিমিনি খেলে, ওরা আপনাদেরকেই জিন্দাবাদ বলেছে, ওরা ছিল আপনাদের সংগ্রামের হাতিয়ার। যারা কালোবাজারী করে, যারা নিত্যপ্রয়োজনীয় জিনিষ নিয়ে ছিনিমিনি খেলে, এমন যদি কোন সুনির্দিষ্ট অভিযোগ আপনাদের কাছে থেকে থাকে নিশ্চয়ই সরকার যেখানে যথাযথ ব্যবস্থা নিতে বিন্দুমাত্র পিছপা হবেনা। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, গোপাল বাবুর বক্তব্যের মধ্য দিয়ে পানীয় জলের সংকটের কথা বলা হয়েছে। আমরা এইটাকে অস্বীকার করবনা। এই রাজ্যের পানীয় জলের সংকট নেই, এই রাজ্যে পানীয় জলের সংকট হচ্ছেনা আমরা একবারও এই কথা বলব না। বরং বলব এর জন্য দায়ী আপনারা। আপনারা এই রাজ্যে ১০ বৎসর শাসন ক্ষমতায় থেকে পানীয় জলকে কাজে লাগাতে গিয়ে সেখানেও রাজনৈতিক দৃষ্টিভঙ্গী ব্যবহার করেছেন। আমরা ১৯৮৮-৮৯ কিংবা ৮৯-৯০ কথা বাদ দিয়ে বলব যে গত ৯০-৯১ সনে আমরা পানীয় জলের সংকট থেকে মানুষকে মুক্ত করার জন্য আমাদের গ্রামীন উন্নয়ন দপ্তরের পানীয় জল বিভাগ ৬০০টি মার্ক টু ৪০০টি গ্রামে বসানোর পরিকল্পনা আমরা নিয়েছি।

স্যার, গত ৩১শে নভেম্বর ১৯৯০ পর্যন্ত ৩৯১টি মার্কটু টিউব—ওয়েল এর কাজ আমরা শেষ করেছি। আমরা আশা রাখছি যে সেখানে ৬০০টি মার্কটু টিউব—ওয়েল করার যে টারগেট করেছি সেগুলি আগামী ৩১শে মার্চ ১৯৯০-৯১ এর মধ্যে আমরা আমাদের এই লক্ষমাত্রায় আমরা পূরণ করতে পারব। এছাড়া ১৯৯১-৯২ সালে পানীয় জল সরবরাহের প্রকল্পের অধীনে ৩৮৫ লক্ষ টাকা বরাদ্দ রাখার প্রস্তাব রেখেছি এবং এতে আমাদের লক্ষমাত্রা হচ্ছে আরও ৬৫০টা মার্কটু টিউব ওয়েল স্থাপন করে যার

আওতায় আসবে ৪৪৫টি গ্রামের ১ লক্ষ ৫০ হাজার মানুষ। এগুলির পাশাপাশি ন্যূনতম প্রয়োজনীয় কর্মসূচীর অধীনে ১৯৯০-৯১ সালের ১০০টি আংশিক জল সরবরাহ যুক্ত গ্রামকে পুরোপুরি জল সরবরাহের আওতাভুক্ত করার পরিকল্পনা আমরা গ্রহণ করেছি। আমরা এই প্রসঙ্গে বলতে চাই যে, আমাদের হাতে যে সীমিত সম্ভাবনা পানীয় জলের সংকট থেকে ত্রিপুরার গ্রামাঞ্চলের মানুষকে রক্ষা করার, আমরা চেষ্টা করব এই সকল পরিকল্পনাকে সফল করতে। আপনারা নিশ্চয়ই দ্বিমত পোষণ করবেন না যে, এই রাজ্যে আমাদের সবচেয়ে বড় অসুবিধা হল যোগাযোগ ব্যবস্থা। এই রাজ্যের পানীয় জলের সংকট দূর করার ক্ষেত্রে বসুন বা এইগুলি বসাতে গিয়ে যে সকল জিনিষের প্রয়োজন সেগুলি এই রাজ্যে উৎপাদন হয় না। বাহিরে থেকে সেগুলি আমাদেরকে আনিয়ে নিতে হয়, ফলে যানবাহনের অসুবিধার কারণে আমরা সময়মত আমাদের লক্ষ্য মাত্রায় পৌঁছাতে দেরী হয়ে যায় এবং আমরা এইটা দাবী করতে পারি মাননীয় রাজ্যপাল স্বাভাবতই তাঁর বক্তব্যে গ্রামীন পানীয় জল সংকটকে দূর করার ক্ষেত্রে সরকারের ভূমিকার কথা অত্যন্ত গুরুত্ব সহকারে উল্লেখ করেছেন কিন্তু আপনাদের আমলে দেখেছি আপনাদের কোন পেট্রয়া করবেন কোন পেট্রয়া নেতা কোথায় আছে তার বাড়ীর কাছে ডিপ-টিউব-ওয়েল করতে হবে, আবার তাতে সব সময় জল পাওয়া যাবে না, কাজেই সেখানে মার্কটু-টিউব-ওয়েল আর একটা লাগবে। এদিকে জন সাধারণের পানীয় জলের যে চাহিদা ছিল সেই চাহিদা পূরণ করার দিকে আপনাদের দৃষ্টিভঙ্গির অভাব ছিল বলেই রাজ্যের পানীয় জলের সংকট যেটা দূর করা যেত, বা সেটা যে কিছুটা সহজ করা যেত সেটা আপনাদের রাজনৈতিক প্রতিহিংসার কারণে এই পানীয় জলের সংকটের যে সমস্যাটা সেটা আরও ঘনীভূত হয়েছে। আমি আশাকরব আপনারা এই সকল ক্ষেত্রে সরকারকে সহযোগীতা করবেন যাতে জনগণের এই অসুবিধটা অনেকটা দূর/করতে পারে এবং সরকারের পরিকল্পনা যাতে সফল করতে পারে। আপনাদের কারও কারও বক্তব্যের মধ্য দিয়ে আপনারা বলেছেন আমরা অস্বীকার করব না যে কোথায়ও কোথায়ও কর্মসংস্থানের অভাব হচ্ছে। আপনাদের কারো কারো বক্তৃতার মধ্যে বলেছে যে কোথাও কোথাও গ্রামীণ কর্মসংস্থানের অভাব হচ্ছে। কিন্তু গ্রামীণ কর্মসংস্থানের যে অভাব নাই সে কথা আমি বলব না। বরং বলব আপনাদের দশ বছরের বাম জমানায় শাসনের কারণেই এই রাজ্যের অর্থনীতি ভেঙ্গে পড়েছিল এবং এই রাজ্যের গ্রামীণ অর্থনৈতিক অবস্থাকে আপনারা চরম বিপর্যয়ের মুখে আপনারা ঠেলে দিয়েছিলেন। এই দুরবস্থার হাত থেকে মানুষকে রক্ষা করার জন্য এই জোট সরকার ক্ষমতায় আসার পর ১৯৯১ ইং এর জানুয়ারী পর্যন্ত ৪০ হাজার মানুষকে আই, আর, ডি, পি'র মাধ্যমে আর্থিক সাহায্য করতে পেরেছেন। আপনারা শুনে নিশ্চয়ই আনন্দিত হবেন যে, আমাদের মাননীয় রাজ্যপাল তাঁর ভষাণে উল্লেখ করেছেন যে "সুসংহত গ্রামীণ বিকাশ প্রকল্প রূপায়ণের ক্ষেত্রে আমার সরকার রেকর্ড সাফল্য অর্জন করেছেন। ১৯৮৯-৯০ সালে সংখ্যার দিক থেকে লক্ষ্যমাত্রা অতিক্রম করে ২০৫ শতাংশ সাফল্য অর্জিত হয়েছে।" বর্তমানে আই, আর, ডি, পি,

স্কীম রূপায়ণের ক্ষেত্রে আমাদের রাজ্য প্রথম স্থান অধিকার করেছে। তথাপি আপনারা নিশ্চয়ই বলবেন এবং আমরাও বলব যে, এইরাজ্যের সমস্ত মানুষকে এই আই, আর, ডি, পি, স্কীমের আওতায় আনা যায়নি। এবং সমস্ত মানুষকে যদি আনা সম্ভব হতো তাহলে বছরের পর বছর এই প্রকল্প করার প্রয়োজন ছিলনা। আপনাদের শাসনকালে ত্রিপুরার অর্থনৈতিক অবস্থার যে অবনতি হয়েছে সে অবস্থা থেকে তোলে আনতে আমাদের কিছুটা সময় লাগবে।

তারপর আপনাদের চক্রান্তের কথা বলতে হচ্ছে। বিগত এগার মাসের আপনাদের বন্ধু সরকার কেন্দ্রের ভি, পি, সিং সরকার এই রাজ্যের মানুষকে অর্থনৈতিক দিক দিয়ে বঞ্চিত করেছেন, ত্রিপুরার রাজ্যের মানুষকে অর্থনৈতিক সাহায্য বন্ধ করে দেবার জন্য আপনারা চেষ্টা করেছিলেন। কিন্তু যাই হোক এখন আপনারা আপনাদের এই ভুলটা আপনারা যে অন্যায় করেছেনএই ত্রিপুরার জনসাধারণের প্রতি সেটা বুঝতে পেরেছেন। আপনাদের শাসনকালে ত্রিপুরা সাধারণ মানুষের অর্থনৈতিক অবস্থাকে একেবারে পঙ্গু করে দিয়েছেন। আজকে আপনারা সেই অন্যায়ের সাজা ভোগ করেছেন। আর এই এগার মাসের সাজাও আপনারা ভোগ করবেন।

১৯৯০-৯১ সালে কেন্দ্রীয় সরকার যেখানে ত্রিপুরার ক্ষেত্রে লক্ষ্যমাত্রা ধরেছেন ৪৮৯৪টি পরিবার সেই ক্ষেত্রে রাজ্য সরকারের লক্ষ্যমাত্রা স্থির হয়েছে ১০,০০০ পরিবারকে আই, আর ডি, পি, দেওয়া হবে। এবং আমরা আশা করছি আগামী ৩১শে মার্চের মধ্যেই আমরা এই লক্ষ্যমাত্রা পূরণ করতে পারব। তারপর আগামী ১৯৯১ ৯২ আর্থিক বছরে ১৮ হাজার দুর্বলতর অংশের মানুষকে আই, আর, ডি, পি, তে আর্থিক সাহায্য দেবার জন্য পরিকল্পনা গ্রহণ করা হয়েছে।

আপনাদের সময়ে আমরা যখন বিরোধী দলের সদস্য ছিলাম, তখন আমরা শুধু একজন দেহরক্ষী পাওয়ার জন্য আপনাদের ইচ্ছা-অনিচ্ছার উপর নির্ভর করতে হয়েছে। কিন্তু আপনাদের দলের কেইন কর্তা এম. এল. এ, যারা আছেন এবং পেট্রোল করবেন যারা তাদেরকে তাদের বাড়ীতেও হাউস গার্ড দিয়ে রেখেছি।

মাননীয় রাজ্যপাল এখানে ভাষণে গরীব মানুষকে অর্থনৈতিক স্বাবলম্বী করার জন্য যে পরিকল্পনার কথা উনার ভাষণের মধ্য দিয়ে উনি বলেছেন তার বিরোধীতা করার পরও আমি জানি না হয়ত আপনারা বলতে পারেন যে আমাদের নির্বাচনী কেন্দ্রে যেতে একটু গাড়ী লাগবে। আপনারা নিরাপত্তার কারণে সেটা চাইলে অবশ্যই সরকার সেটা দিবেন। এটা আমাদের কর্তব্য। তবে আপনারা ঐ পথটা পরিহার করে এবং মাননীয় রাজ্যপালের ভাষণের বিরোধীতা না করে, যে সমস্ত গঠনমূলক প্রস্তাব এবং পরিকল্পনা আছে সেগুলিকে বাস্তবে পরিণত করার জন্য এগিয়ে আসুন।

এস. আর. ই. পি. এবং জওহর রোজগার যোজনা পরিকল্পনায় আমরা এবছর-এর নভেম্বর মাস

